


## ৫২-সূরা আত্ তূর

ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্সহ ইহাতে ৫০ আয়াত এবং ২ রুকূ আছে ।

| | |
|---|---|
| ১। আল্লাহ্র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময় । | بِسۡمِ اللّٰہِ الرَّحۡمٰنِ الرَّحِیۡمِ ﴿۱﴾ |
| ২। কসম তূর পর্বতের; | وَ الطُّوۡرِ ﴿۲﴾ |
| ৩। এবং (কসম এই) লিখিত কিতাবের; | وَ کِتٰبٍ مَّسۡطُوۡرٍ ﴿۳﴾ |
| ৪। (যাহা) উন্মুক্ত চিক্কণ চামড়ায় (লিখিত আছে); | فِیۡ رَقٍّ مَّنۡشُوۡرٍ ﴿۴﴾ |
| ৫। এবং (কসম) সদা আবাদ গৃহের; | وَّ الۡبَیۡتِ الۡمَعۡمُوۡرِ ﴿۵﴾ |
| ৬। এবং (কসম) চির সমুন্নত ছাদের; | وَ السَّقۡفِ الۡمَرۡفُوۡعِ ﴿۶﴾ |
| ৭। এবং (কসম) উদ্বেলিত সমুদ্রের; | وَ الۡبَحۡرِ الۡمَسۡجُوۡرِ ﴿۷﴾ |
| ৮। নিশ্চয় তোমার প্রতিপালকের আযাব অবশ্যই সংঘটিত হইবে । | اِنَّ عَذَابَ رَبِّکَ لَوَاقِعٌ ﴿۸﴾ |
| ৯। উহার প্রতিরোধকারী কেহই নাই । | مَّا لَہٗ مِنۡ دَافِعٍ ﴿۹﴾ |
| ১০। যেদিন আকাশ ভীষণ ভাবে তোলপাড় করিবে, | یَّوۡمَ تَمُوۡرُ السَّمَآءُ مَوۡرًا ﴿۱۰﴾ |
| ১১। এবং পর্বতমালা দ্রুতগতিতে চলিতে থাকিবে, | وَّ تَسِیۡرُ الۡجِبَالُ سَیۡرًا ﴿۱۱﴾ |
| ১২। অতএব সেইদিন দুর্ভোগ—সত্যকে মিথ্যা বলিয়া প্রত্যাখ্যান-কারীদের জন্য, | فَوَیۡلٌ یَّوۡمَئِذٍ لِّلۡمُکَذِّبِیۡنَ ﴿۱۲﴾ |
| ১৩। ক্রীড়াচ্ছলে যাহারা বৃথা কথা-বার্তায় লিপ্ত থাকে, | الَّذِیۡنَ ہُمۡ فِیۡ خَوۡضٍ یَّلۡعَبُوۡنَ ﴿۱۳﴾ |
| ১৪। সেদিন যখন তাহাদিগকে ধাক্কাইয়া ধাক্কাইয়া জাহান্নামের আগুনের দিকে লইয়া যাওয়া হইবে, | یَوۡمَ یُدَعُّوۡنَ اِلٰی نَارِ جَہَنَّمَ دَعًّا ﴿۱۴﴾ |
| ১৫। (এবং তাহাদিগকে বলা হইবে),'এই সেই আগুন যাহা তোমরা মিথ্যা বলিয়া অস্বীকার করিতে, | ہٰذِہِ النَّارُ الَّتِیۡ کُنۡتُمۡ بِہَا تُکَذِّبُوۡنَ ﴿۱۵﴾ |

১৬। ইহা কি তবে যাদু, অথবা তোমরা (এখনও) কি দেখিতেছ না ?

أَفَسِحْرٌ هَٰذَآ أَمْ أَنتُمْ لَا تُبْصِرُونَ ﴿١٥﴾

১৭। তোমরা ইহাতে দগ্ধ হও; অতএব তোমরা সবর কর বা সবর না কর, তোমাদের জন্য উভয়ই সমান। তোমাদিগকে কেবল সেই কর্মেরই প্রতিফল দেওয়া হইতেছে যাহা তোমরা করিতে।'

ٱصْلَوْهَا فَٱصْبِرُوٓا۟ أَوْ لَا تَصْبِرُوا۟ سَوَآءٌ عَلَيْكُمْ ۖ إِنَّمَا تُجْزَوْنَ مَا كُنتُمْ تَعْمَلُونَ ﴿١٦﴾

১৮। নিশ্চয় মুত্তাকীগণ জান্নাতসমূহে ও নিয়ামতসমূহের মধ্যে থাকিবে,

إِنَّ ٱلْمُتَّقِينَ فِى جَنَّٰتٍ وَنَعِيمٍ ﴿١٧﴾

১৯। অতএব তাহাদিগকে তাহাদের প্রতিপালক যাহা কিছু দান করিবেন উহাতে তাহারা আনন্দিত হইবে; এবং তাহাদের প্রতিপালক তাহাদিগকে (জাহান্নামের) আগুনের আযাব হইতে রক্ষা করিবেন,

فَٰكِهِينَ بِمَآ ءَاتَىٰهُمْ رَبُّهُمْ وَوَقَىٰهُمْ رَبُّهُمْ عَذَابَ ٱلْجَحِيمِ ﴿١٨﴾

২০। (এবং আল্লাহ্‌ তাহাদিগকে বলিবেন), 'তোমরা তোমাদের কৃত-কর্মের বিনিময়ে সানন্দে রুচিসহকারে আহার কর এবং পান কর।'

كُلُوا۟ وَٱشْرَبُوا۟ هَنِيٓـًٔۢا بِمَا كُنتُمْ تَعْمَلُونَ ﴿١٩﴾

২১। (সেইদিন) তাহারা সারি সারি সুসজ্জিত পালঙ্কের উপর হেলান দিয়া উপবিষ্ট থাকিবে। এবং আমরা তাহাদিগকে পরমাসুন্দরী আয়তলোচনা রমনীগণ জোড়ারূপে দান করিব।

مُتَّكِـِٔينَ عَلَىٰ سُرُرٍ مَّصْفُوفَةٍ ۖ وَزَوَّجْنَٰهُم بِحُورٍ عِينٍ ﴿٢٠﴾

২২। এবং যাহারা ঈমান আনিয়াছে এবং তাহাদের সন্তান-সন্ততি ঈমানের ক্ষেত্রে তাহাদিগকে অনুসরণ করিয়াছে— আমরা তাহাদের সন্তান-সন্ততিকেও তাহাদের সহিত মিলিত করিব। এবং তাহাদের কৃত-কর্ম হইতে আমরা কিছু মাত্রও কম করিব না। প্রত্যেক ব্যক্তি উহার জন্য দায়ী হইবে যাহা সে অর্জন করিয়াছে।

وَٱلَّذِينَ ءَامَنُوا۟ وَٱتَّبَعَتْهُمْ ذُرِّيَّتُهُم بِإِيمَٰنٍ أَلْحَقْنَا بِهِمْ ذُرِّيَّتَهُمْ وَمَآ أَلَتْنَٰهُم مِّنْ عَمَلِهِم مِّن شَىْءٍ ۚ كُلُّ ٱمْرِئٍۭ بِمَا كَسَبَ رَهِينٌ ﴿٢١﴾

২৩। এবং আমরা তাহাদিগকে নানাবিধ ফল ও মাংস প্রদান করিব যাহা তাহারা কামনা করিবে।

وَأَمْدَدْنَٰهُم بِفَٰكِهَةٍ وَلَحْمٍ مِّمَّا يَشْتَهُونَ ﴿٢٢﴾

২৪। তাহারা তথায় একে অপরের সঙ্গে পান-পাত্র আদান প্রদান করিবে (ফলে) উহাতে (পানকারীর জন্য) বৃথা কথা বলারও কিছু থাকিবে না এবং পাপকর্ম করারও কিছু থাকিবে না।

يَتَنَٰزَعُونَ فِيهَا كَأْسًا لَّا لَغْوٌ فِيهَا وَلَا تَأْثِيمٌ ﴿٢٣﴾

২৫। এবং তাহাদের কিশোরগণ তাহাদের চতুষ্পার্শ্বে পরিক্রমণ করিবে, তাহারা সুরক্ষিত মুক্তার ন্যায় পরিদৃষ্ট হইবে।

وَيَطُوفُ عَلَيْهِمْ غِلْمَانٌ لَّهُمْ كَأَنَّهُمْ لُؤْلُؤٌ مَّكْنُونٌ ﴿٢٤﴾

২৬। এবং তাহারা প্রশ্ন করিতে করিতে পরস্পর মুখামুখি হইবে।

وَاَقْبَلَ بَعْضُهُمْ عَلٰى بَعْضٍ يَّتَسَآءَلُوْنَ ﴿٢٦﴾

২৭। তাহারা বলিবে, 'ইতিপূর্বে নিশ্চয় আমরা আমাদের স্বজনদের মধ্যে (আল্লাহ্র ফয়সালা সম্বন্ধে) ভীত ছিলাম,

قَالُوْٓا اِنَّا كُنَّا قَبْلُ فِيْٓ اَهْلِنَا مُشْفِقِيْنَ ﴿٢٧﴾

২৮। কিন্তু আল্লাহ্ আমাদের উপর অনুগ্রহ করিয়াছেন এবং তিনি আমাদিগকে উষ্ণ বায়ুর আযাব হইতে রক্ষা করিয়াছেন;

فَمَنَّ اللّٰهُ عَلَيْنَا وَوَقٰىنَا عَذَابَ السَّمُوْمِ ﴿٢٨﴾

২৯। নিশ্চয় আমরা ইতিপূর্বে তাঁহাকে ডাকিয়া
[১১] আসিতেছিলাম, নিশ্চয় তিনি পরম কল্যাণকারী, পরম দয়াময়।'
৩

اِنَّا كُنَّا مِنْ قَبْلُ نَدْعُوْهُ ۭ اِنَّهٗ هُوَ الْبَرُّ الرَّحِيْمُ ﴿٢٩﴾ ع

৩০। অতএব তুমি উপদেশ দিতে থাক, কারণ তুমি তোমার প্রতিপালকের অনুগ্রহে গণকও নহ এবং উন্মাদও নহ।

فَذَكِّرْ فَمَآ اَنْتَ بِنِعْمَتِ رَبِّكَ بِكَاهِنٍ وَّلَا مَجْنُوْنٍ ﴿٣٠﴾

৩১। তাহারা কি বলিতেছে, '(সে)- একজন কবি ? আমরা তাহার জন্য কালের বিপর্যয়ের অপেক্ষা করিতেছি।'

اَمْ يَقُوْلُوْنَ شَاعِرٌ نَّتَرَبَّصُ بِهٖ رَيْبَ الْمَنُوْنِ ﴿٣١﴾

৩২। তুমি বল, 'তোমরা অপেক্ষা করিতে থাক; আমিও তোমাদের সহিত অপেক্ষমানদের অন্তর্ভুক্ত থাকিলাম।'

قُلْ تَرَبَّصُوْا فَاِنِّيْ مَعَكُمْ مِّنَ الْمُتَرَبِّصِيْنَ ﴿٣٢﴾

৩৩। তাহাদের বিচার-বুদ্ধি কি তাহাদিগকে ইহার আদেশ করিতেছে অথবা তাহারা কি এক বিদ্রোহপরায়ণ জাতি ?

اَمْ تَاْمُرُهُمْ اَحْلَامُهُمْ بِهٰذَآ اَمْ هُمْ قَوْمٌ طَاغُوْنَ ﴿٣٣﴾

৩৪। অথবা তাহারা কি বলিতেছে, 'সে নিজে ইহা রচনা করিয়াছে ?' না, বরং তাহারা ঈমান রাখে না।

اَمْ يَقُوْلُوْنَ تَقَوَّلَهٗ ۚ بَلْ لَّا يُؤْمِنُوْنَ ﴿٣٤﴾

৩৫। অতএব যদি তাহারা সত্যবাদী হইয়া থাকে তাহা হইলে তাহারা ইহার অনুরূপ কোন বাণী পেশ করুক।

فَلْيَاْتُوْا بِحَدِيْثٍ مِّثْلِهٖٓ اِنْ كَانُوْا صٰدِقِيْنَ ﴿٣٥﴾

৩৬। তাহাদিগকে কি কোন কিছু ব্যতিরেকে সৃষ্টি করা হইয়াছে অথবা তাহারা নিজেরাই কি (নিজেদের) স্রষ্টা ?

اَمْ خُلِقُوْا مِنْ غَيْرِ شَيْءٍ اَمْ هُمُ الْخٰلِقُوْنَ ﴿٣٦﴾

৩৭। তাহারা কি আকাশসমূহ ও পৃথিবীকে সৃষ্টি করিয়াছে ? না, বরং তাহাদের (স্রষ্টাতে) দৃঢ় বিশ্বাস নাই।

اَمْ خَلَقُوا السَّمٰوٰتِ وَالْاَرْضَ ۚ بَلْ لَّا يُوْقِنُوْنَ ﴿٣٧﴾

৩৮। তাহাদের নিকটে কি তোমার প্রতিপালকের ভাণ্ডারসমূহ আছে অথবা তাহারা কি তত্ত্বাবধায়ক ?

اَمْ عِنْدَهُمْ خَزَآئِنُ رَبِّكَ اَمْ هُمُ الْمُصَيْطِرُوْنَ ﴿٣٨﴾

৩৯। তাহাদের নিকট কি কোন সিঁড়ি আছে যাহাতে আরোহণ করিয়া তাহারা (আল্লাহ্র কথা) শ্রবণ করিতেছে ? অতএব তাহাদের শ্রোতা কোন সুস্পষ্ট দলীল প্রমাণ পেশ করুক।

اَمْ لَهُمْ سُلَّمٌ يَّسْتَمِعُوْنَ فِيْهِ ۚ فَلْيَاْتِ مُسْتَمِعُهُمْ بِسُلْطٰنٍ مُّبِيْنٍ ﴿٣٩﴾

৪০। তাঁহার জন্য কি কন্যা সন্তানগণ এবং তোমাদের জন্য পুত্র সন্তানগণ?

أَمْ لَهُ الْبَنَٰتُ وَلَكُمُ الْبَنُونَ ﴿٣٩﴾

৪১। তুমি কি তাহাদের নিকট কোন পারিশ্রমিক চাহ যাহার ফলে তাহারা ঋণের বোঝায় ভারাক্রান্ত হইয়া পড়িয়াছে ?

أَمْ تَسْـَٔلُهُمْ أَجْرًا فَهُم مِّن مَّغْرَمٍ مُّثْقَلُونَ ﴿٤٠﴾

৪২। তাহাদের নিকট কি অদৃশ্য বিষয় (সম্পর্কিত জ্ঞান) আছে যাহা তাহারা লিপিবদ্ধ করিতেছে ?

أَمْ عِندَهُمُ الْغَيْبُ فَهُمْ يَكْتُبُونَ ﴿٤١﴾

৪৩। তাহারা কি (তোমার বিরুদ্ধে) কোন ষড়যন্ত্র করিতে মনস্থ করিতেছে ? তাহা হইলে যাহারা অস্বীকার করিয়াছে তাহারাই (তাহাদের) ষড়যন্ত্রের শিকার হইবে।

أَمْ يُرِيدُونَ كَيْدًا ۖ فَالَّذِينَ كَفَرُوا هُمُ الْمَكِيدُونَ ﴿٤٢﴾

৪৪। আল্লাহ্‌ ব্যতীত কি তাহাদের কোন মা'বূদ আছে ? তাহারা যাহাকে শরীক করিতেছে আল্লাহ্‌ উহা হইতে পবিত্র।

أَمْ لَهُمْ إِلَٰهٌ غَيْرُ اللَّهِ ۚ سُبْحَٰنَ اللَّهِ عَمَّا يُشْرِكُونَ ﴿٤٣﴾

৪৫। এবং যদি তাহারা আকাশের কোন একটা খণ্ডকে পড়িতে দেখে তখন তাহারা বলে, 'ইহা এক ঘন মেঘ।'

وَإِن يَرَوْا كِسْفًا مِّنَ السَّمَآءِ سَاقِطًا يَقُولُوا سَحَابٌ مَّرْكُومٌ ﴿٤٤﴾

৪৬। সুতরাং তুমি তাহাদিগকে ছাড়িয়া দাও যতক্ষণপর্যন্ত না তাহারা তাহাদের সেই দিনকে প্রত্যক্ষ করে যখন তাহাদিগকে বজ্রাঘাতে সংজ্ঞাহীন করা হইবে;

فَذَرْهُمْ حَتَّىٰ يُلَٰقُوا يَوْمَهُمُ الَّذِي فِيهِ يُصْعَقُونَ ﴿٤٥﴾

৪৭। যেদিন তাহাদের দুরভিসন্ধি তাহাদের কোন উপকারে আসিবে না এবং তাহাদিগকে কোন সাহায্যও করা হইবে না।

يَوْمَ لَا يُغْنِي عَنْهُمْ كَيْدُهُمْ شَيْـًٔا وَلَا هُمْ يُنصَرُونَ ﴿٤٦﴾

৪৮। এবং নিশ্চয় যাহারা যুলুম করিয়াছে তাহাদের জন্য ইহা ব্যতীত আরও আযাব আছে। কিন্তু তাহাদের অধিকাংশই জানে না।

وَإِنَّ لِلَّذِينَ ظَلَمُوا عَذَابًا دُونَ ذَٰلِكَ وَلَٰكِنَّ أَكْثَرَهُمْ لَا يَعْلَمُونَ ﴿٤٧﴾

৪৯। এবং তুমি তোমার প্রতিপালকের হুকুমের জন্য ধৈর্য ধারণ কর, কারণ তুমি আমাদের দৃষ্টিতে আছ; এবং যখন তুমি (ইবাদতের জন্য) দণ্ডায়মান হও, তোমার প্রতিপালকের প্রশংসাসহ পবিত্রতা ও মহিমা ঘোষণা কর,

وَاصْبِرْ لِحُكْمِ رَبِّكَ فَإِنَّكَ بِأَعْيُنِنَا ۖ وَسَبِّحْ بِحَمْدِ رَبِّكَ حِينَ تَقُومُ ﴿٤٨﴾

৫০। এবং রাত্রির বিভিন্ন অংশে এবং তারকারাজির অস্তগমনের সময়ও তুমি তাঁহার মহিমা ও পবিত্রতা ঘোষণা কর।

وَمِنَ الَّيْلِ فَسَبِّحْهُ وَإِدْبَٰرَ النُّجُومِ ﴿٤٩﴾




## ৫৩-সূরা আন্‌ নাজ্‌ম

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্‌সহ ইহাতে ৬৩ আয়াত এবং ৩ রুকূ আছে ।*

১ । আল্লাহ্‌র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময় ।

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ﴿١﴾

২ । কসম নক্ষত্রটির যখন উহা নিপতিত হয়,

وَالنَّجْمِ اِذَا هَوٰى ﴿٢﴾

৩ । তোমাদের সাথী পথভ্রষ্টও হয় নাই এবং বিভ্রান্তও হয় নাই;

مَا ضَلَّ صَاحِبُكُمْ وَمَا غَوٰى ﴿٣﴾

৪ । এবং সে নিজ প্রবৃত্তির বশেও কথা বলে না ।

وَمَا يَنْطِقُ عَنِ الْهَوٰى ﴿٤﴾

৫ । ইহা কেবল এমন ওহী যাহা (আল্লাহ্‌র সমীপ হইতে) ওহী করা হইতেছে ।

اِنْ هُوَ اِلَّا وَحْيٌ يُّوْحٰى ﴿٥﴾

৬ । মহাশক্তিধর (আল্লাহ্‌) তাহাকে ইহা শিক্ষা দিয়াছেন;

عَلَّمَهٗ شَدِيْدُ الْقُوٰى ﴿٦﴾

৭ । তিনি পুনঃ পুনঃ প্রকাশমান শক্তিসমূহের অধিকারী । অতঃপর তিনি নিজে (আরশের উপর) অধিষ্ঠিত হইলেন ।

ذُوْ مِرَّةٍ فَاسْتَوٰى ﴿٧﴾

৮ । এবং (তিনি বাণী প্রেরণ করিলেন তখন) যখন সে সর্বোচ্চ দিগন্তের উপরে ছিল ।

وَهُوَ بِالْاُفُقِ الْاَعْلٰى ﴿٨﴾

৯ । অতঃপর সে (আল্লাহ্‌র) নিকটবর্তী হইল; তখন তিনিও (মুহাম্মদের প্রতি) নীচে নামিলেন ।

ثُمَّ دَنَا فَتَدَلّٰى ﴿٩﴾

১০ । অতঃপর সে দুই ধনুকের এক তন্ত্রী হইয়া গেল অথবা উহা হইতেও নিকটতর হইয়া গেল ।

فَكَانَ قَابَ قَوْسَيْنِ اَوْ اَدْنٰى ﴿١٠﴾

১১ । অতঃপর তিনি নিজ বান্দার প্রতি উহাই ওহী করিলেন যাহা তিনি ওহী (করিবার সিদ্ধান্ত) করিয়াছিলেন ।

فَاَوْحٰٓى اِلٰى عَبْدِهٖ مَآ اَوْحٰى ﴿١١﴾

১২ । (মুহাম্মদের) অন্তঃকরণ মিথ্যা বলে নাই যাহা সে দেখিয়াছিল ।

مَا كَذَبَ الْفُؤَادُ مَا رَاٰى ﴿١٢﴾

১৩ । তোমরা কি তাহার সহিত সেই সম্বন্ধে বিতর্ক করিতেছ যাহা সে দেখিয়াছে ?

اَفَتُمٰرُوْنَهٗ عَلٰى مَا يَرٰى ﴿١٣﴾

১৪। এবং নিশ্চয় সে তাহাকে দ্বিতীয়বার দেখিয়াছে,

وَلَقَدْ رَاٰهُ نَزْلَةً اُخْرٰى ﴿١٣﴾

১৫। সর্বশেষ প্রান্তবর্তী কুল বৃক্ষের নিকটে,

عِنْدَ سِدْرَةِ الْمُنْتَهٰى ﴿١٤﴾

১৬। উহার নিকট চিরস্থায়ী আশ্রয়স্থলের জান্নাত রহিয়াছে।

عِنْدَهَا جَنَّةُ الْمَاْوٰى ﴿١٥﴾

১৭। (সে এই দৃশ্য তখন দেখিয়াছিল) যখন কুল বৃক্ষকে উহা (ঐশী-বিকাশ) আচ্ছাদন করিতেছিল যাহা (ঐসময়) আচ্ছাদন করিয়া থাকে।

اِذْ يَغْشَى السِّدْرَةَ مَا يَغْشٰى ﴿١٦﴾

১৮। তাহার দৃষ্টি তখন বিভ্রান্তও হয় নাই এবং লক্ষ্য অতিক্রমও করে নাই।

مَا زَاغَ الْبَصَرُ وَمَا طَغٰى ﴿١٧﴾

১৯। নিশ্চয় সে তাহার প্রতিপালকের নিদর্শনসমূহের মধ্যে সর্বাধিক মহান নিদর্শন দেখিয়াছিল।

لَقَدْ رَاٰى مِنْ اٰيٰتِ رَبِّهِ الْكُبْرٰى ﴿١٨﴾

২০। এখন তোমরা আমাকে 'লাত' এবং 'উয্‌যার অবস্থা শুনাও;

اَفَرَءَيْتُمُ اللّٰتَ وَالْعُزّٰى ﴿١٩﴾

২১। এবং আরও একটি তৃতীয় (প্রতিমা) 'মানাতের' অবস্থাও শুনাও।

وَمَنٰوةَ الثَّالِثَةَ الْاُخْرٰى ﴿٢٠﴾

২২। কী ! তোমাদের জন্য পুত্র সন্তান এবং তাঁহার জন্য কন্যা সন্তান ?

اَلَكُمُ الذَّكَرُ وَلَهُ الْاُنْثٰى ﴿٢١﴾

২৩। তাহা হইলে ইহা অত্যন্ত অসংগত বণ্টন।

تِلْكَ اِذًا قِسْمَةٌ ضِيْزٰى ﴿٢٢﴾

২৪। ইহা তো কতকগুলি নাম মাত্র, যাহা তোমরা এবং তোমাদের পিতৃপুরুষগণ রাখিয়াছে, উহাদের জন্য আল্লাহ্‌ কোন দলীল-প্রমাণ নাযেল করেন নাই। তাহারা শুধু অলীক কল্পনার এবং উহার অনুসরণ করে যাহা তাহাদের প্রবৃত্তি কামনা করে, অথচ তাহাদের নিকট তাহাদের প্রতিপালকের নিকট হইতে হেদায়াত আসিয়াছে।

اِنْ هِيَ اِلَّآ اَسْمَآءٌ سَمَّيْتُمُوْهَآ اَنْتُمْ وَاٰبَآؤُكُمْ مَّآ اَنْزَلَ اللّٰهُ بِهَا مِنْ سُلْطٰنٍ ؕ اِنْ يَّتَّبِعُوْنَ اِلَّا الظَّنَّ وَمَا تَهْوَى الْاَنْفُسُ ۚ وَلَقَدْ جَآءَهُمْ مِّنْ رَّبِّهِمُ الْهُدٰى ﴿٢٣﴾

২৫। মানুষ যাহা কামনা করে তাহাই কি সে পায় ?

اَمْ لِلْاِنْسَانِ مَا تَمَنّٰى ﴿٢٤﴾

২৬। বস্তুতঃ পরকাল এবং ইহকাল আল্লাহ্‌রই জন্য।

ع فَلِلّٰهِ الْاٰخِرَةُ وَالْاُوْلٰى ﴿٢٥﴾

২৭। এবং আকাশসমূহে কত ফিরিশ্‌তা, যাহাদের শাফা'য়াত (সুপারিশ) কাহারও কোন উপকার আসে না, কেবল ইহা ছাড়া যে, (এইরূপ করার) অনুমতি দেন আল্লাহ্‌ ঐ ব্যক্তিকে যাহাকে তিনি চাহেন এবং যাহার উপর তিনি সন্তুষ্ট হন।

وَكَمْ مِّنْ مَّلَكٍ فِي السَّمٰوٰتِ لَا تُغْنِيْ شَفَاعَتُهُمْ شَيْـًٔا اِلَّا مِنْۢ بَعْدِ اَنْ يَّاْذَنَ اللّٰهُ لِمَنْ يَّشَآءُ وَيَرْضٰى ﴿٢٦﴾

২৮। নিশ্চয় যাহারা পরকালের প্রতি ঈমান রাখে না, তাহারাই বস্তুতঃ স্ত্রীলোকের নামানুসারে ফিরিশ্‌তাদের নামকরণ করিয়া থাকে ;

إِنَّ الَّذِينَ لَا يُؤْمِنُونَ بِالْآخِرَةِ لَيُسَمُّونَ الْمَلَائِكَةَ تَسْمِيَةَ الْأُنْثَىٰ ﴿٢٧﴾

২৯। অথচ এই বিষয়ে তাহাদের কোন জ্ঞান নাই। তাহারা শুধু ধারণার অনুসরণ করিতেছে; বস্তুতঃ ধারণা সত্যের মোকাবেলায় আদৌ কোন উপকারে আসে না।

وَمَا لَهُمْ بِهِ مِنْ عِلْمٍ ۖ إِنْ يَتَّبِعُونَ إِلَّا الظَّنَّ ۖ وَإِنَّ الظَّنَّ لَا يُغْنِي مِنَ الْحَقِّ شَيْئًا ﴿٢٨﴾

৩০। সুতরাং তুমিও তাহাদের নিকট হইতে মুখ ফিরাইয়া লও, যাহারা আমাদের স্মরণ হইতে মুখ ফিরাইয়া লয় এবং পার্থিব জীবন ব্যতীত আর কিছুই কামনা করে না।

فَأَعْرِضْ عَنْ مَنْ تَوَلَّىٰ عَنْ ذِكْرِنَا وَلَمْ يُرِدْ إِلَّا الْحَيَاةَ الدُّنْيَا ﴿٢٩﴾

৩১। এই তো তাহাদের জ্ঞানের পরিধি। নিশ্চয় তোমার প্রতিপালক সেই ব্যক্তিকে ভালরূপে জানেন যে তাহার পথ হইতে বিভ্রান্ত হইয়াছে এবং তিনি ঐ ব্যক্তিকেও ভালরূপে জানেন যে হেদায়াতের পথে চলিয়াছে।

ذَٰلِكَ مَبْلَغُهُمْ مِنَ الْعِلْمِ ۚ إِنَّ رَبَّكَ هُوَ أَعْلَمُ بِمَنْ ضَلَّ عَنْ سَبِيلِهِ وَهُوَ أَعْلَمُ بِمَنِ اهْتَدَىٰ ﴿٣٠﴾

৩২। এবং আকাশসমূহে যাহা কিছু আছে এবং পৃথিবীতে যাহা কিছু আছে সবই আল্লাহ্‌র, যাহারা মন্দ কর্ম করে তাহাদিগকে যেন তিনি তাহাদের কৃত-কর্ম অনুযায়ী প্রতিফল দেন, এবং যাহারা উত্তম কর্ম করে তাহাদিগকে তিনি উত্তমভাবে পুরস্কার দান করেন;

وَلِلَّهِ مَا فِي السَّمَاوَاتِ وَمَا فِي الْأَرْضِ لِيَجْزِيَ الَّذِينَ أَسَاءُوا بِمَا عَمِلُوا وَيَجْزِيَ الَّذِينَ أَحْسَنُوا بِالْحُسْنَى ﴿٣١﴾

৩৩। যাহারা মহাপাপ ও অশ্লীলতাকে পরিহার করে কেবল ক্ষণিকের জন্য মনে উদ্ভাসিত মন্দ ধারণা ছাড়া। নিশ্চয় তোমার প্রতিপালক অতীব ক্ষমাশীল। তিনি তোমাদিগকে তখন হইতে ভালভাবে জানেন যখন তিনি তোমাদিগকে মৃত্তিকা হইতে সৃষ্টি করিয়াছেন, এবং যখন তোমরা মাতৃগর্ভে ভ্রূণাকারে লুক্কায়িত ছিলে। অতএব তোমরা নিজদিগকে পবিত্র জ্ঞান করিও না। তিনি তাহাকে সর্বাধিক জানেন যে তাক্‌ওয়া অবলম্বন
[৭] করে।

الَّذِينَ يَجْتَنِبُونَ كَبَائِرَ الْإِثْمِ وَالْفَوَاحِشَ إِلَّا اللَّمَمَ ۚ إِنَّ رَبَّكَ وَاسِعُ الْمَغْفِرَةِ ۚ هُوَ أَعْلَمُ بِكُمْ إِذْ أَنْشَأَكُمْ مِنَ الْأَرْضِ وَإِذْ أَنْتُمْ أَجِنَّةٌ فِي بُطُونِ أُمَّهَاتِكُمْ ۖ فَلَا تُزَكُّوا أَنْفُسَكُمْ ۖ هُوَ أَعْلَمُ بِمَنِ اتَّقَىٰ ﴿٣٢﴾ ع

৩৪। তুমি কি ঐ ব্যক্তিকে দেখিয়াছ যে (হেদায়াত হইতে) মুখ ফিরাইয়া লয়,

أَفَرَأَيْتَ الَّذِي تَوَلَّىٰ ﴿٣٣﴾

৩৫। এবং যে অল্প দান করে এবং কৃপণতা করে ?

وَأَعْطَىٰ قَلِيلًا وَأَكْدَىٰ ﴿٣٤﴾

৩৬। তাহার নিকট কি অদৃশ্যের কোন জ্ঞান আছে যাহার ফলে সে (নিজ পরিণামকে) প্রত্যক্ষ করিতেছে ?

أَعِنْدَهُ عِلْمُ الْغَيْبِ فَهُوَ يَرَىٰ ﴿٣٥﴾

৩৭। তাহাকে কি উহা সম্বন্ধে সংবাদ দেওয়া হয় নাই যাহা মূসার কিতাবসমূহে আছে,

أَمْ لَمْ يُنَبَّأْ بِمَا فِي صُحُفِ مُوسَىٰ

৩৮। এবং ইব্‌রাহীমেরও, যে বিশ্বস্ততা রক্ষা করিয়াছিল—

وَإِبْرَاهِيمَ الَّذِي وَفَّىٰ

৩৯। এই যে, কোন ভারবাহী আত্মা অন্য কাহারও ভার বহন করিবে না।

أَلَّا تَزِرُ وَازِرَةٌ وِزْرَ أُخْرَىٰ

৪০। এবং এই যে, মানুষের জন্য কিছুই নাই কেবল উহা ব্যতীত যাহার জন্য সে চেষ্টা করে;

وَأَن لَّيْسَ لِلْإِنسَانِ إِلَّا مَا سَعَىٰ

৪১। এবং এই যে, তাহার প্রচেষ্টাকে অচিরেই প্রত্যক্ষ করা হইবে,

وَأَنَّ سَعْيَهُ سَوْفَ يُرَىٰ

৪২। অতঃপর তাহাকে পূর্ণ মাত্রায় পুরস্কার প্রদান করা হইবে,

ثُمَّ يُجْزَاهُ الْجَزَاءَ الْأَوْفَىٰ

৪৩। এবং এই যে, নিশ্চয় (সকল বিষয়ের) পরিসমাপ্তি তোমার প্রতিপালকের নিকট ঘটে;

وَأَنَّ إِلَىٰ رَبِّكَ الْمُنتَهَىٰ

৪৪। এবং এই যে, তিনিই হাসান এবং কাঁদান;

وَأَنَّهُ هُوَ أَضْحَكَ وَأَبْكَىٰ

৪৫। এবং এই যে, তিনিই মৃত্যু ঘটান এবং জীবন দান করেন;

وَأَنَّهُ هُوَ أَمَاتَ وَأَحْيَا

৪৬। এবং এই যে, তিনিই সৃষ্টি করেন জোড়া জোড়া— নর ও নারী,

وَأَنَّهُ خَلَقَ الزَّوْجَيْنِ الذَّكَرَ وَالْأُنثَىٰ

৪৭। শুক্র বিন্দু হইতে যখন ইহা (জরায়ুতে) নির্গত করা হয়;

مِن نُّطْفَةٍ إِذَا تُمْنَىٰ

৪৮। এবং এই যে, পুনরুত্থানের দায়িত্ব তাঁহারই উপর;

وَأَنَّ عَلَيْهِ النَّشْأَةَ الْأُخْرَىٰ

৪৯। এবং এই যে, তিনিই ধনী করেন এবং পরিতৃপ্ত করেন;

وَأَنَّهُ هُوَ أَغْنَىٰ وَأَقْنَىٰ

৫০। এবং এই যে, তিনিই শি'রা (লুব্ধক) নক্ষত্রের মালিক;

وَأَنَّهُ هُوَ رَبُّ الشِّعْرَىٰ

৫১। এবং এই যে, তিনিই প্রথম 'আদ' জাতিকে ধ্বংস করিয়াছিলেন,

وَأَنَّهُ أَهْلَكَ عَادًا الْأُولَىٰ

৫২। এবং 'সামূদ' জাতিকেও, এবং তিনি তাহাদের কাহাকেও অবশিষ্ট রাখেন নাই;

وَثَمُودَ فَمَا أَبْقَىٰ

৫৩ । এবং তাহাদের পূর্বে নূহের জাতিকেও— তাহারা অত্যন্ত যালেম এবং বিদ্রোহপরায়ণ জাতি ছিল—

وَقَوْمَ نُوحٍ مِّن قَبْلُ ۖ إِنَّهُمْ كَانُوا هُمْ أَظْلَمَ وَأَطْغَىٰ ﴿٥٢﴾

৫৪ । এবং (লূতের জাতির) উল্টানো জনপদসমূহকেও তিনিই ভূতলশায়ী করিয়াছিলেন,

وَالْمُؤْتَفِكَةَ أَهْوَىٰ ﴿٥٣﴾

৫৫ । অতঃপর উহাদিগকে সেই জিনিষ আবৃত করিল যাহা এমতবস্থায় আবৃত করিয়া থাকে ।

فَغَشَّاهَا مَا غَشَّىٰ ﴿٥٤﴾

৫৬ । অতএব (হে মানুষ) তুমি তোমার প্রতিপালকের নিয়ামতসমূহের মধ্যে কোন্ কোন্‌টির প্রতি সন্দেহ পোষণ করিবে ।

فَبِأَيِّ آلَاءِ رَبِّكَ تَتَمَارَىٰ ﴿٥٥﴾

৫৭ । পূর্ববর্তী সতর্ককারীদের ন্যায় (আমাদের) এই (নবীও) একজন সতর্ককারী ।

هَٰذَا نَذِيرٌ مِّنَ النُّذُرِ الْأُولَىٰ ﴿٥٦﴾

৫৮ । এই (জাতির ফয়সালার) মুহূর্ত ঘনাইয়া আসিয়াছে,

أَزِفَتِ الْآزِفَةُ ﴿٥٧﴾

৫৯ । আল্লাহ্ ব্যতীত কেহই উহাকে টলাইতে পারে না ।

لَيْسَ لَهَا مِن دُونِ اللَّهِ كَاشِفَةٌ ﴿٥٨﴾

৬০ । তবে কি তোমরা এই কথায় বিস্মিত হইতেছ ?

أَفَمِنْ هَٰذَا الْحَدِيثِ تَعْجَبُونَ ﴿٥٩﴾

৬১ । এবং তোমরা হাসিতেছ, এবং কাঁদিতেছ না——

وَتَضْحَكُونَ وَلَا تَبْكُونَ ﴿٦٠﴾

৬২ । এবং তোমরা আমোদ-প্রমোদ করিতেছ ?

وَأَنتُمْ سَامِدُونَ ﴿٦١﴾

সেজদা-১২

৬৩ । অতএব (ওঠ ! এবং) আল্লাহ্‌র সমক্ষে সেজদা কর

৩ [৩০] ৭ এবং তাঁহার ইবাদত কর ।

فَاسْجُدُوا لِلَّهِ وَاعْبُدُوا ۩ ﴿٦٢﴾

رُكُوْعَاتُهَا سُوْرَةُ الْقَمَرِ مَكِّيَّةٌ (٥٤) اٰيَاتُهَا

## ৫৪-সূরা আল্ কামার

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্‌সহ ইহাতে ৫৬ আয়াত এবং ৩ রুকূ আছে।*

---

১। আল্লাহ্‌র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময়

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ①

২। নির্দিষ্ট মুহূর্ত নিকটবর্তী হইল এবং চন্দ্র বিদীর্ণ হইল।

اِقْتَرَبَتِ السَّاعَةُ وَانْشَقَّ الْقَمَرُ ②

৩। এবং তাহারা কোন নিদর্শন দেখিলে মুখ ফিরাইয়া লয় এবং বলে, 'ইহাতো চির প্রচলিত যাদু।'

وَاِنْ يَّرَوْا اٰيَةً يُّعْرِضُوْا وَيَقُوْلُوْا سِحْرٌ مُّسْتَمِرٌّ ③

৪। এবং তাহারা (সত্যকে) মিথ্যা বলিয়া প্রত্যাখ্যান করিয়াছে এবং নিজেদের প্রবৃত্তির অনুসরণ করিয়াছে। কিন্তু প্রত্যেক বিষয়ের জন্য এক নির্ধারিত সময় আছে।

وَكَذَّبُوْا وَاتَّبَعُوْٓا اَهْوَآءَهُمْ وَكُلُّ اَمْرٍ مُّسْتَقِرٌّ ④

৫। এবং নিশ্চয় তাহাদের নিকট এমন গুরুত্বপূর্ণ সংবাদ আসিয়াছে যাহার মধ্যে সতর্কবাণী আছে—

وَلَقَدْ جَآءَهُمْ مِّنَ الْاَنْۢبَآءِ مَا فِيْهِ مُزْدَجَرٌ ⑤

৬। হৃদয়স্পর্শী হিকমত। কিন্তু সাবধানবাণী তাহাদের কোন উপকারে আসিল না।

حِكْمَةٌۢ بَالِغَةٌ فَمَا تُغْنِ النُّذُرُ ⑥

৭। সুতরাং তুমি তাহাদের নিকট হইতে মুখ ফিরাইয়া লও এবং (অপেক্ষা কর সেই দিন পর্যন্ত) যেদিন এক আহ্বানকারী তাহাদিগকে এক অবাঞ্ছিত বিষয়ের (আযাবের) প্রতি আহ্বান করিবে,

فَتَوَلَّ عَنْهُمْ يَوْمَ يَدْعُ الدَّاعِ اِلٰى شَيْءٍ نُّكُرٍ ⑦

৮। তখন তাহাদের চক্ষু অবনত থাকিবে, তাহারা (তাহাদের) কবরসমূহ হইতে এমনভাবে বাহির হইবে যেন তাহারা বিক্ষিপ্ত পঙ্গপাল,

خُشَّعًا اَبْصَارُهُمْ يَخْرُجُوْنَ مِنَ الْاَجْدَاثِ كَاَنَّهُمْ جَرَادٌ مُّنْتَشِرٌ ⑧

৯। তাহারা ঘোষণাকারীর দিকে ধাবমান হইবে। কাফেরগণ বলিবে, 'ইহা বড়ই কঠিন দিন।'

مُّهْطِعِيْنَ اِلَى الدَّاعِ يَقُوْلُ الْكٰفِرُوْنَ هٰذَا يَوْمٌ عَسِرٌ ⑨

১০। ইহাদের পূর্বে নূহের জাতিও (সত্যকে) মিথ্যা বলিয়া প্রত্যাখ্যান করিয়াছিল; এবং তাহারা আমাদের বান্দাকে মিথ্যাবাদী বলিয়া প্রত্যাখ্যান করিয়াছিল এবং বলিয়াছিল, 'সে তো একজন উন্মাদ এবং তাহাকে (আমাদের দেবতা কর্তৃক) অভিশপ্ত করা হইয়াছে।'

كَذَّبَتْ قَبْلَهُمْ قَوْمُ نُوْحٍ فَكَذَّبُوْا عَبْدَنَا وَقَالُوْا مَجْنُوْنٌ وَّازْدُجِرَ ⑩

| | |
|---|---|
| ১১। তখন সে তাহার প্রতিপালকের নিকট প্রার্থনা করিয়াছিল, 'নিশ্চয় আমি পরাভূত, সুতরাং তুমি আমাকে সাহায্য কর।' | فَدَعَا رَبَّهٗٓ اَنِّیْ مَغْلُوْبٌ فَانْتَصِرْ ﴿١٠﴾ |
| ১২। তখন আমরা মুষলধারে বারি বর্ষণে আকাশের দ্বারসমূহ উন্মুক্ত করিয়া দিলাম; | فَفَتَحْنَآ اَبْوَابَ السَّمَآءِ بِمَآءٍ مُّنْهَمِرٍ ﴿١١﴾ |
| ১৩। এবং ভূমিতেও আমরা ঝরণাসমূহ প্রবাহিত করিলাম, সুতরাং (দুই দিকের) পানি সম্মিলিত হইয়া গেল এমন এক বিষয়ের জন্য যাহার সিদ্ধান্ত পূর্ব হইতে করা হইয়াছিল। | وَّ فَجَّرْنَا الْاَرْضَ عُيُوْنًا فَالْتَقَى الْمَآءُ عَلٰٓى اَمْرٍ قَدْ قُدِرَ ﴿١٢﴾ |
| ১৪। এবং আমরা তাহাকে তক্তা ও পেরেক দ্বারা নির্মিত যানের উপর আরোহণ করাইয়াছিলাম। | وَحَمَلْنٰهُ عَلٰى ذَاتِ اَلْوَاحٍ وَّ دُسُرٍ ﴿١٣﴾ |
| ১৫। উহা আমাদের দৃষ্টির সম্মুখে চলিতেছিল, ইহা সেই ব্যক্তির জন্য প্রতিদান স্বরূপ ছিল যাহাকে অস্বীকার করা হইয়াছিল। | تَجْرِیْ بِاَعْيُنِنَا جَزَآءً لِّمَنْ كَانَ كُفِرَ ﴿١٤﴾ |
| ১৬। এবং আমরা উহাকে (পরবর্তীদের জন্য) এক নিদর্শন স্বরূপ রাখিয়াছিলাম। অতএব কোন উপদেশ গ্রহণকারী আছে কি? | وَلَقَدْ تَّرَكْنٰهَآ اٰيَةً فَهَلْ مِنْ مُّدَّكِرٍ ﴿١٥﴾ |
| ১৭। অতএব (দেখ,) কেমন (কঠোর) ছিল আমার আযাব ও সতর্কবাণী! | فَكَيْفَ كَانَ عَذَابِیْ وَنُذُرِ ﴿١٦﴾ |
| ১৮। এবং নিশ্চয় আমরা কুরআনকে স্মরণ রাখার জন্য সহজ করিয়া দিয়াছি। অতএব কোন উপদেশ গ্রহণকারী আছে কি? | وَلَقَدْ يَسَّرْنَا الْقُرْاٰنَ لِلذِّكْرِ فَهَلْ مِنْ مُّدَّكِرٍ ﴿١٧﴾ |
| ১৯। 'আদ' জাতিও (সত্যকে) মিথ্যা বলিয়া প্রত্যাখ্যান করিয়াছিল। সুতরাং (দেখ) কেমন (কঠোর) ছিল আমার আযাব ও সতর্কবাণী! | كَذَّبَتْ عَادٌ فَكَيْفَ كَانَ عَذَابِیْ وَنُذُرِ ﴿١٨﴾ |
| ২০। এবং আমরা তাহাদের উপর এক প্রচণ্ড ঝঞ্ঝা বায়ু পাঠাইয়াছিলাম এক দীর্ঘস্থায়ী অশুভ দিনে, | اِنَّآ اَرْسَلْنَا عَلَيْهِمْ رِيْحًا صَرْصَرًا فِیْ يَوْمِ نَحْسٍ مُّسْتَمِرٍّ ﴿١٩﴾ |
| ২১। উহা মানুষকে এইরূপে উৎপাটিত করিতেছিল যেন তাহারা মূলোৎপাটিত ফাঁপা খর্জুর-বৃক্ষের কাণ্ডসমূহ। | تَنْزِعُ النَّاسَ كَاَنَّهُمْ اَعْجَازُ نَخْلٍ مُّنْقَعِرٍ ﴿٢٠﴾ |
| ২২। অতএব (দেখ) কেমন (কঠোর) ছিল আমরা আযাব ও সতর্কবাণী। | فَكَيْفَ كَانَ عَذَابِیْ وَنُذُرِ ﴿٢١﴾ |

২৩। এবং নিশ্চয় আমরা কুরআনকে স্মরণ রাখার জন্য সহজ করিয়া দিয়াছি। অতএব কোন উপদেশ গ্রহণকারী আছে কি ?

وَلَقَدْ يَسَّرْنَا الْقُرْاٰنَ لِلذِّكْرِ فَهَلْ مِنْ مُّدَّكِرٍ ﴿٢٣﴾

২৪। 'সামূদ' জাতি সতর্ককারীগণকে মিথ্যাবাদী বলিয়া প্রত্যাখ্যান করিয়াছিল।

كَذَّبَتْ ثَمُوْدُ بِالنُّذُرِ ﴿٢٤﴾

২৫। এবং তাহারা বলিয়াছিল, 'কি আমরা আমাদেরই মধ্য হইতে একজন (মরণশীল) মানুষের অনুসরণ করিয়া চলিব ? এইরূপ করিলে আমরা নিশ্চয় বিভ্রান্তি এবং উন্মাদনার মধ্যে নিপতিত হইব।

فَقَالُوْٓا اَبَشَرًا مِّنَّا وَاحِدًا نَّتَّبِعُهٗٓ ۙ اِنَّآ اِذًا لَّفِيْ ضَلٰلٍ وَّسُعُرٍ ﴿٢٥﴾

২৬। আমাদের মধ্য হইতে শুধু এই ব্যক্তির উপরই কি উপদেশ-বাণী নাযেল করা হইয়াছে ? না, বরং সে একজন চরম মিথ্যাবাদী, অত্যধিক দাম্ভিক ব্যক্তি।'

ءَاُلْقِيَ الذِّكْرُ عَلَيْهِ مِنْۢ بَيْنِنَا بَلْ هُوَ كَذَّابٌ اَشِرٌ ﴿٢٦﴾

২৭। তাহারা আগামীকাল জানিবে, কে চরম মিথ্যাবাদী, অত্যধিক দাম্ভিক।

سَيَعْلَمُوْنَ غَدًا مَّنِ الْكَذَّابُ الْاَشِرُ ﴿٢٧﴾

২৮। আমরা তাহাদের পরীক্ষার জন্য এক উষ্ট্রী প্রেরণ করিব। সুতরাং (হে সালেহ !) তুমি তাহাদের পরিণামের অপেক্ষা কর এবং ধৈর্য ধারণ কর।

اِنَّا مُرْسِلُوا النَّاقَةِ فِتْنَةً لَّهُمْ فَارْتَقِبْهُمْ وَاصْطَبِرْ ﴿٢٨﴾

২৯। এবং তাহাদিগকে জানাইয়া দাও যে, তাহাদের মধ্যে (এবং সেই উষ্ট্রীর মধ্যে) পানি বন্টন করিয়া দেওয়া হইয়াছে, (পালাক্রমে) প্রত্যেক বার পানি পান করার নির্ধারিত সময়ে উপস্থিত হইতে হইবে।'

وَنَبِّئْهُمْ اَنَّ الْمَآءَ قِسْمَةٌۢ بَيْنَهُمْ ۚ كُلُّ شِرْبٍ مُّحْتَضَرٌ ﴿٢٩﴾

৩০। অতঃপর তাহারা তাহাদের সঙ্গীকে ডাকিল, সুতরাং সে (উষ্ট্রীকে) বলপূর্বক ধরিল এবং (উহার) হাঁটুর পশ্চাদশিরা কাটিয়া দিল।

فَنَادَوْا صَاحِبَهُمْ فَتَعَاطٰى فَعَقَرَ ﴿٣٠﴾

৩১। অতএব (দেখ) কেমন (কঠোর) ছিল আমার আযাব এবং সতর্কবাণী !

فَكَيْفَ كَانَ عَذَابِيْ وَنُذُرِ ﴿٣١﴾

৩২। নিশ্চয় আমরা তাহাদের উপর একটি বিকট শব্দকারী আযাব পাঠাইলাম, ফলে তাহারা খোঁয়াড় নির্মাণকারীর (ছুরি দিয়া চাঁছা) শুকনা কাষ্ঠ-টুকরার ন্যায় হইয়া গেল।

اِنَّآ اَرْسَلْنَا عَلَيْهِمْ صَيْحَةً وَّاحِدَةً فَكَانُوْا كَهَشِيْمِ الْمُحْتَظِرِ ﴿٣٢﴾

৩৩। এবং নিশ্চয় আমরা কুরআনকে স্মরণ রাখার জন্য সহজ করিয়া দিয়াছি। অতএব কোন উপদেশ গ্রহণকারী আছে কি ?

وَلَقَدْ يَسَّرْنَا الْقُرْاٰنَ لِلذِّكْرِ فَهَلْ مِنْ مُّدَّكِرٍ ﴿٣٣﴾

৩৪। লূতের জাতিও সতর্ককারীদিগকে মিথ্যাবাদী বলিয়া প্রত্যাখ্যান করিয়াছিল।

كَذَّبَتْ قَوْمُ لُوطٍۭ بِالنُّذُرِ ﴿٣٣﴾

৩৫। নিশ্চয় আমরা তাহাদের উপর শিলা-বৃষ্টি প্রেরণ করিয়াছিলাম লূতের পরিবার ছাড়া, যাহাদিগকে আমরা প্রভাতে রক্ষা করিয়াছিলাম—

إِنَّآ أَرْسَلْنَا عَلَيْهِمْ حَاصِبًا إِلَّآ ءَالَ لُوطٍ ۖ نَّجَّيْنَٰهُم بِسَحَرٍ ﴿٣٤﴾

৩৬। আমাদের পক্ষ হইতে নেয়ামতস্বরূপ। এইভাবেই আমরা পুরস্কার দিয়া থাকি যাহারা কৃতজ্ঞতা জ্ঞাপন করে।

نِّعْمَةً مِّنْ عِندِنَا ۚ كَذَٰلِكَ نَجْزِى مَن شَكَرَ ﴿٣٥﴾

৩৭। এবং সে তাহাদিগকে আমাদের গুরুতর ধৃতকরণ সম্বন্ধে সতর্ক করিয়াছিল, কিন্তু তাহারা সতর্কবাণী সম্বন্ধে তর্ক-বিতর্ক করিয়াছিল।

وَلَقَدْ أَنذَرَهُم بَطْشَتَنَا فَتَمَارَوْا۟ بِالنُّذُرِ ﴿٣٦﴾

৩৮। এবং তাহারা তাহাকে তাহার মেহমানের বিরুদ্ধে প্ররোচিত করিতে চাহিয়াছিল; ফলে আমরা তাহাদের চক্ষুসমূহকে অন্ধ করিয়া দিয়াছিলাম এবং (বলিয়াছিলাম) 'আমার আযাব এবং সতর্কবাণীর স্বাদ গ্রহণ কর।'

وَلَقَدْ رَٰوَدُوهُ عَن ضَيْفِهِۦ فَطَمَسْنَآ أَعْيُنَهُمْ فَذُوقُوا۟ عَذَابِى وَنُذُرِ ﴿٣٧﴾

৩৯। এবং প্রাতঃকালেই এক বিরামহীন আযাব তাহাদের উপর আসিয়া পড়িল।

وَلَقَدْ صَبَّحَهُم بُكْرَةً عَذَابٌ مُّسْتَقِرٌّ ﴿٣٨﴾

৪০। 'অতএব তোমরা এখন আমার আযাব ও সতর্কবাণীর স্বাদ গ্রহণ কর।'

فَذُوقُوا۟ عَذَابِى وَنُذُرِ ﴿٣٩﴾

৪১। এবং নিশ্চয় আমরা কুরআনকে স্মরণ রাখার জন্য সহজ করিয়া দিয়াছি। অতএব কোন উপদেশ গ্রহণকারী আছে কি?

[১৮] ৩ ৯

ع وَلَقَدْ يَسَّرْنَا الْقُرْءَانَ لِلذِّكْرِ فَهَلْ مِن مُّدَّكِرٍ ﴿٤٠﴾

৪২। এবং ফেরাউনের জাতির নিকটও সতর্ককারীগণ আসিয়াছিল।

وَلَقَدْ جَآءَ ءَالَ فِرْعَوْنَ النُّذُرُ ﴿٤١﴾

৪৩। তাহারা আমাদের সকল নিদর্শনকে মিথ্যা বলিয়া অস্বীকার করিয়াছিল। ফলে আমরা তাহাদিগকে এক মহা পরাক্রমশালী শক্তিধরের ধৃত করণের ন্যায় ধৃত করিয়াছিলাম।

كَذَّبُوا۟ بِـَٔايَٰتِنَا كُلِّهَا فَأَخَذْنَٰهُمْ أَخْذَ عَزِيزٍ مُّقْتَدِرٍ ﴿٤٢﴾

৪৪। (হে মক্কাবাসীগণ!) তোমাদের কাফেরগণ কি উহাদের অপেক্ষা অধিকতর উত্তম? অথবা পূর্ববর্তী কিতাবসমূহে তোমাদের জন্য (আযাব হইতে) নিষ্কৃতি লিপিবদ্ধ আছে?

أَكُفَّارُكُمْ خَيْرٌ مِّنْ أُو۟لَٰٓئِكُمْ أَمْ لَكُم بَرَآءَةٌ فِى الزُّبُرِ ﴿٤٣﴾

৪৫। তাহারা কি বলে, 'আমরা এক অপরাজেয় দল ?'

أَمْ يَقُولُونَ نَحْنُ جَمِيعٌ مُّنتَصِرٌ ٤٤

৪৬। অচিরেই সেই দলকে পরাভূত করা হইবে এবং তাহারা পৃষ্ঠ প্রদর্শন করিয়া পলায়ন করিবে।

سَيُهْزَمُ الْجَمْعُ وَيُوَلُّونَ الدُّبُرَ ٤٥

৪৭। বরং (তাহাদের ধ্বংসের) সেই মুহূর্ত তাহাদের সঙ্গে কৃত প্রতিশ্রুত মুহূর্ত; বস্তুতঃ সেই মুহূর্ত অত্যন্ত ধ্বংসকারী এবং তিক্ত।

بَلِ السَّاعَةُ مَوْعِدُهُمْ وَالسَّاعَةُ أَدْهَىٰ وَأَمَرُّ ٤٦

৪৮। নিশ্চয় অপরাধীরা পথ-ভ্রষ্টতা এবং উন্মাদনায় আক্রান্ত।

إِنَّ الْمُجْرِمِينَ فِي ضَلَالٍ وَسُعُرٍ ٤٧

৪৯। যেদিন তাহাদিগকে অধোমুখী করিয়া আগুনের মধ্যে হেঁচড়াইয়া লইয়া যাওয়া হইবে, (এবং বলা হইবে), 'তোমরা জাহান্নামের স্পর্শ-স্বাদ আস্বাদন কর।'

يَوْمَ يُسْحَبُونَ فِي النَّارِ عَلَىٰ وُجُوهِهِمْ ذُوقُوا مَسَّ سَقَرَ ٤٨

৫০। নিশ্চয় আমরা প্রত্যেক বস্তুকে পরিমাণ অনুযায়ী সৃষ্টি করিয়াছি।

إِنَّا كُلَّ شَيْءٍ خَلَقْنَاهُ بِقَدَرٍ ٤٩

৫১। এবং আমাদের আদেশ একবারই মাত্র, যাহা চক্ষুর পলকের ন্যায় (বাস্তবায়িত হয়)।

وَمَا أَمْرُنَا إِلَّا وَاحِدَةٌ كَلَمْحٍ بِالْبَصَرِ ٥٠

৫২। এবং নিশ্চয় আমরা (পূর্বেও) তোমাদের মত বহু দলকে ধ্বংস করিয়াছি। অতএব কোন উপদেশ গ্রহণকারী আছে কি ?

وَلَقَدْ أَهْلَكْنَا أَشْيَاعَكُمْ فَهَلْ مِن مُّدَّكِرٍ ٥١

৫৩। এবং প্রত্যেক কাজ যাহা তাহারা করিয়াছে কিতাবের মধ্যে (সংরক্ষিত) আছে।

وَكُلُّ شَيْءٍ فَعَلُوهُ فِي الزُّبُرِ ٥٢

৫৪। এবং প্রত্যেক ছোট এবং বড় (কাজ) লিপিবদ্ধ আছে।

وَكُلُّ صَغِيرٍ وَكَبِيرٍ مُّسْتَطَرٌ ٥٣

৫৫। নিশ্চয় মুত্তাকীগণ বাগানসমূহ এবং নহরসমূহের মধ্যে থাকিবে,

إِنَّ الْمُتَّقِينَ فِي جَنَّاتٍ وَنَهَرٍ ٥٤

৫৬। এক চিরস্থায়ী সম্মানজনক বাসস্থানে সর্বশক্তিমান মহা সম্রাটের সান্নিধ্যে।

فِي مَقْعَدِ صِدْقٍ عِندَ مَلِيكٍ مُّقْتَدِرٍ ٥٥ ع




## ৫৫-সূরা আর্ রাহ্‌মান

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্‌সহ ইহাতে ৭৯ আয়াত এবং ৩ রুকূ আছে ।*

| | |
|---|---|
| ১ । আল্লাহ্‌র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময় । | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ① |
| ২ । তিনি অযাচিত-অসীম দাতা (আল্লাহ্), | اَلرَّحْمٰنُ ② |
| ৩ । যিনি কুরআন শিক্ষা দিয়াছেন । | عَلَّمَ الْقُرْاٰنَ ③ |
| ৪ । তিনি মানুষ সৃষ্টি করিয়াছেন, | خَلَقَ الْاِنْسَانَ ④ |
| ৫ । (এবং) তাহাকে স্পষ্টভাবে কথা বলিতে শিক্ষা দিয়াছেন । | عَلَّمَهُ الْبَيَانَ ⑤ |
| ৬ । সূর্য ও চন্দ্র হিসাব মোতাবেক (নিজ নিজ কক্ষপথে বিচরণশীল) রহিয়াছে । | اَلشَّمْسُ وَالْقَمَرُ بِحُسْبَانٍ ⑥ |
| ৭ । এবং গুল্মলতা ও বৃক্ষরাজি (তাঁহার ইচ্ছানুযায়ী) সেজ্‌দা করিতেছে । | وَّالنَّجْمُ وَالشَّجَرُ يَسْجُدٰنِ ⑦ |
| ৮ । এবং এই যে আকাশ— তিনি ইহাকে সুউচ্চ করিয়াছেন এবং তুলাদণ্ড স্থাপন করিয়াছেন, | وَالسَّمَآءَ رَفَعَهَا وَوَضَعَ الْمِيْزَانَ ⑧ |
| ৯ । যেন তোমরা তুলাদণ্ডে সীমাতিক্রম না কর । | اَلَّا تَطْغَوْا فِى الْمِيْزَانِ ⑨ |
| ১০ । সুতরাং তোমরা ন্যায়সঙ্গতভাবে ওজন প্রতিষ্ঠিত কর এবং মাপ কম করিও না । | وَاَقِيْمُوا الْوَزْنَ بِالْقِسْطِ وَلَا تُخْسِرُوا الْمِيْزَانَ ⑩ |
| ১১ । এবং এই যে পৃথিবী— তিনি ইহাকে (তাঁহার) সৃষ্টির জন্য সংস্থাপন করিয়াছেন, | وَالْاَرْضَ وَضَعَهَا لِلْاَنَامِ ⑪ |
| ১২ । যাহাতে রহিয়াছে ফল-ফলাদি এবং আবরণ-বিশিষ্ট খর্জুর বৃক্ষ, | فِيْهَا فَاكِهَةٌ وَّالنَّخْلُ ذَاتُ الْاَكْمَامِ ⑫ |
| ১৩ । এবং খোসা বিশিষ্ট শস্য-দানা এবং সুগন্ধি ফুলগাছ । | وَالْحَبُّ ذُو الْعَصْفِ وَالرَّيْحَانُ ⑬ |
| ১৪ । অতএব (হে জিন্ ও ইনসান !) তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে ? | فَبِاَيِّ اٰلَآءِ رَبِّكُمَا تُكَذِّبٰنِ ⑭ |

১৫। তিনি মানুষকে খন্ খনে পাত্রের ন্যায় শুষ্ক মৃত্তিকা হইতে সৃষ্টি করিয়াছেন,

خَلَقَ الْإِنْسَانَ مِنْ صَلْصَالٍ كَالْفَخَّارِ ﴿١٤﴾

১৬। এবং জিন্নকে সৃষ্টি করিয়াছেন আগুনের শিখা হইতে।

وَخَلَقَ الْجَانَّ مِنْ مَارِجٍ مِنْ نَارٍ ﴿١٥﴾

১৭। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে?

فَبِأَيِّ آلَاءِ رَبِّكُمَا تُكَذِّبَانِ ﴿١٦﴾

১৮। তিনি দুইটি পূর্বেরও প্রতিপালক এবং দুইটি পশ্চিমেরও প্রতিপালক।

رَبُّ الْمَشْرِقَيْنِ وَرَبُّ الْمَغْرِبَيْنِ ﴿١٧﴾

১৯। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে?

فَبِأَيِّ آلَاءِ رَبِّكُمَا تُكَذِّبَانِ ﴿١٨﴾

২০। তিনি দুই সমুদ্রকে এমনভাবে প্রবাহিত করিয়াছেন যে, (এক সময়ে) উভয়ে মিলিত হইবে।

مَرَجَ الْبَحْرَيْنِ يَلْتَقِيَانِ ﴿١٩﴾

২১। (বর্তমানে) উভয়ের মধ্যে এক প্রতিবন্ধক আছে (যাহার দরুন) উহারা একে অপরের মধ্যে প্রবেশ করিতে পারে না।

بَيْنَهُمَا بَرْزَخٌ لَا يَبْغِيَانِ ﴿٢٠﴾

২২। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে?

فَبِأَيِّ آلَاءِ رَبِّكُمَا تُكَذِّبَانِ ﴿٢١﴾

২৩। উভয় (সমুদ্র) হইতে মুক্তা এবং প্রবাল বহির্গত হয়।

يَخْرُجُ مِنْهُمَا اللُّؤْلُؤُ وَالْمَرْجَانُ ﴿٢٢﴾

২৪। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে?

فَبِأَيِّ آلَاءِ رَبِّكُمَا تُكَذِّبَانِ ﴿٢٣﴾

২৫। এবং সমুদ্রবক্ষেঃ পর্বতের ন্যায় সুউচ্চ দ্রুতগামী জাহাজগুলি তাঁহারই।

وَلَهُ الْجَوَارِ الْمُنْشَآتُ فِي الْبَحْرِ كَالْأَعْلَامِ ﴿٢٤﴾

২৬। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে?

فَبِأَيِّ آلَاءِ رَبِّكُمَا تُكَذِّبَانِ ﴿٢٥﴾ ع

২৭। উহার (ভূপৃষ্ঠের) উপর যাহা কিছু আছে সবই নশ্বর,

كُلُّ مَنْ عَلَيْهَا فَانٍ ﴿٢٦﴾

২৮। এবং অবিনশ্বর হইয়া থাকিবে (কেবল) তোমার প্রতিপালকের সত্তা যিনি প্রতাপ এবং সম্মানের অধিপতি।

وَيَبْقَىٰ وَجْهُ رَبِّكَ ذُو الْجَلَالِ وَالْإِكْرَامِ ﴿٢٧﴾

২৯। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে?

فَبِأَيِّ آلَاءِ رَبِّكُمَا تُكَذِّبَانِ ﴿٢٨﴾

২৯। আকাশসমূহে ও পৃথিবীতে যাহারা আছে সকলেই তাঁহার নিকট যাচ্ঞা করে। প্রতিদিন তিনি নব নব মহিমায় প্রকাশিত হন।

يَسْـَٔلُهٗ مَنْ فِى السَّمٰوٰتِ وَالْاَرْضِ ؕ كُلَّ يَوْمٍ هُوَ فِىْ شَاْنٍ ۚ ﴿۲۹﴾

৩০। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে?

فَبِاَىِّ اٰلَاۤءِ رَبِّكُمَا تُكَذِّبٰنِ ﴿۳۰﴾

৩১। হে 'ইনসান ও জিন্ন্'-এর দুই শক্তিশালী দল! আমরা অচিরেই তোমাদের প্রতি মনোনিবেশ করিব,

سَنَفْرُغُ لَكُمْ اَيُّهَ الثَّقَلٰنِ ۚ ﴿۳۱﴾

৩২। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে?

فَبِاَىِّ اٰلَاۤءِ رَبِّكُمَا تُكَذِّبٰنِ ﴿۳۲﴾

৩৩। হে জিন্ন্ ও ইনসানের দল! যদি তোমরা আকাশ এবং পৃথিবীর প্রান্তসমূহ ভেদ করিয়া যাইতে পার, তাহা হইলে ভেদ করিয়া যাও। তোমরা (সর্বাধিপতির) কর্তৃত্ব ব্যতিরেকে আদৌ ভেদ করিয়া যাইতে পারিবে না।

يٰمَعْشَرَ الْجِنِّ وَالْاِنْسِ اِنِ اسْتَطَعْتُمْ اَنْ تَنْفُذُوْا مِنْ اَقْطَارِ السَّمٰوٰتِ وَالْاَرْضِ فَانْفُذُوْا ؕ لَا تَنْفُذُوْنَ اِلَّا بِسُلْطٰنٍ ۚ ﴿۳۳﴾

৩৪। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে?

فَبِاَىِّ اٰلَاۤءِ رَبِّكُمَا تُكَذِّبٰنِ ﴿۳۴﴾

৩৫। তোমাদের উভয়ের উপর অগ্নি-শিখা এবং গলিত তাম্র প্রেরণ করা হইবে, তখন তোমরা (উহা হইতে বাঁচার জন্য) একে অপরের সাহায্য করিতে পারিবে না।

يُرْسَلُ عَلَيْكُمَا شُوَاظٌ مِّنْ نَّارٍ ۙ وَّنُحَاسٌ فَلَا تَنْتَصِرٰنِ ۚ ﴿۳۵﴾

৩৬। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে?

فَبِاَىِّ اٰلَاۤءِ رَبِّكُمَا تُكَذِّبٰنِ ﴿۳۶﴾

৩৭। এবং যখন আকাশ বিদীর্ণ হইবে এবং উহা রক্তবর্ণ চামড়ার ন্যায় লাল হইবে।

فَاِذَا انْشَقَّتِ السَّمَاۤءُ فَكَانَتْ وَرْدَةً كَالدِّهَانِ ۚ ﴿۳۷﴾

৩৮। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে?

فَبِاَىِّ اٰلَاۤءِ رَبِّكُمَا تُكَذِّبٰنِ ﴿۳۸﴾

৩৯। এবং সেদিন না মানুষ তাহার পাপ সম্বন্ধে জিজ্ঞাসিত হইবে এবং না জিন্ন্।

فَيَوْمَئِذٍ لَّا يُسْـَٔلُ عَنْ ذَنْۢبِهٖۤ اِنْسٌ وَّلَا جَاۤنٌّ ۚ ﴿۳۹﴾

৪০। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে?

فَبِاَىِّ اٰلَاۤءِ رَبِّكُمَا تُكَذِّبٰنِ ﴿۴۰﴾

৪১। অপরাধীগণকে তাহাদের (চেহারার) লক্ষণাবলী দ্বারা চিনা যাইবে, এবং তাহাদিগকে তাহাদের মাথার ঝুঁটি এবং পা ধরিয়া গ্রেপ্তার করা হইবে।

يُعْرَفُ الْمُجْرِمُوْنَ بِسِيْمٰهُمْ فَيُؤْخَذُ بِالنَّوَاصِىْ وَالْاَقْدَامِ ۚ ﴿۴۱﴾

৪৩। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে ?

فَبِأَيِّ آلَاءِ رَبِّكُمَا تُكَذِّبَانِ

৪৪। (এবং তাহাদিগকে বলা হইবে) 'ইহাই সেই জাহান্নাম যাহা অপরাধীরা অস্বীকার করিত;

هَٰذِهِ جَهَنَّمُ الَّتِي يُكَذِّبُ بِهَا الْمُجْرِمُونَ

৪৫। তাহারা ইহার মধ্যে এবং ফুটন্ত গরম পানির মধ্যে ঘুরিয়া বেড়াইবে।'

يَطُوفُونَ بَيْنَهَا وَبَيْنَ حَمِيمٍ آنٍ

৪৬। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে ?

فَبِأَيِّ آلَاءِ رَبِّكُمَا تُكَذِّبَانِ

৪৭। যে ব্যক্তি তাহার প্রতিপালকের সমীপে দণ্ডায়মান হইতে ভয় পায় তাহার জন্য দুইটি জান্নাত আছে—

وَلِمَنْ خَافَ مَقَامَ رَبِّهِ جَنَّتَانِ

৪৮। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে ?

فَبِأَيِّ آلَاءِ رَبِّكُمَا تُكَذِّبَانِ

৪৯। উভয়ই ঘন শাখা বিশিষ্ট (বৃক্ষরাজিপূর্ণ) হইবে।

ذَوَاتَا أَفْنَانٍ

৫০। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে ?

فَبِأَيِّ آلَاءِ رَبِّكُمَا تُكَذِّبَانِ

৫১। উভয়ের মধ্যে দুইটি ঝরণা প্রবাহিত থাকিবে।

فِيهِمَا عَيْنَانِ تَجْرِيَانِ

৫২। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে।

فَبِأَيِّ آلَاءِ رَبِّكُمَا تُكَذِّبَانِ

৫৩। উভয়ের মধ্যে প্রত্যেক প্রকারের ফল জোড়া জোড়া থাকিবে।

فِيهِمَا مِنْ كُلِّ فَاكِهَةٍ زَوْجَانِ

৫৪। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে ?

فَبِأَيِّ آلَاءِ رَبِّكُمَا تُكَذِّبَانِ

৫৫। তাহারা এমন সজ্জাসমূহের উপর তাকিয়ায় হেলান দিয়া উপবিষ্ট থাকিবে যাহার আস্তর হইবে ঘন রেশমের এবং উভয় বাগানের ফল (ভারে ঝুঁকিয়া) নিকটবর্তী হইবে।

مُتَّكِئِينَ عَلَىٰ فُرُشٍ بَطَائِنُهَا مِنْ إِسْتَبْرَقٍ ۚ وَجَنَى الْجَنَّتَيْنِ دَانٍ

৫৬। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে ?

فَبِأَيِّ آلَاءِ رَبِّكُمَا تُكَذِّبَانِ

৫৭। সেইগুলির মধ্যে থাকিবে আনত-নয়না নারীগণ যাহাদিগকে তাহাদের (জান্নাতবাসীগণের) পূর্বে কোন মানুষও স্পর্শ করে নাই এবং কোন জিন্নও না—

فِيهِنَّ قَاصِرَاتُ الطَّرْفِ لَمْ يَطْمِثْهُنَّ إِنْسٌ قَبْلَهُمْ وَلَا جَانٌّ

৫৮। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে ?

فَبِأَيِّ آلَاءِ رَبِّكُمَا تُكَذِّبَانِ ﴿٥٨﴾

৫৯। (দেখিতে) তাহারা যেন ইয়াকূত (লোহিত পদ্মরাগমণি) এবং প্রবাল;

كَأَنَّهُنَّ الْيَاقُوتُ وَالْمَرْجَانُ ﴿٥٩﴾

৬০। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে ?

فَبِأَيِّ آلَاءِ رَبِّكُمَا تُكَذِّبَانِ ﴿٦٠﴾

৬১। ইহ্সানের (সদাচরণের) বিনিময় ইহ্সান (সদাচরণ) ব্যতীত আর কি হইতে পারে ?

هَلْ جَزَاءُ الْإِحْسَانِ إِلَّا الْإِحْسَانُ ﴿٦١﴾

৬২। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে ?

فَبِأَيِّ آلَاءِ رَبِّكُمَا تُكَذِّبَانِ ﴿٦٢﴾

৬৩। এবং এই জান্নাতদ্বয় ব্যতীত আরও দুইটি জান্নাত আছে—

وَمِن دُونِهِمَا جَنَّتَانِ ﴿٦٣﴾

৬৪। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে ?

فَبِأَيِّ آلَاءِ رَبِّكُمَا تُكَذِّبَانِ ﴿٦٤﴾

৬৫। উভয়ই ঘন সবুজ হইবে—

مُدْهَامَّتَانِ ﴿٦٥﴾

৬৬। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে ?

فَبِأَيِّ آلَاءِ رَبِّكُمَا تُكَذِّبَانِ ﴿٦٦﴾

৬৭। উভয়ের মধ্যে দুইটি স্ববেগে উচ্ছলিত প্রবহমান ঝরণা থাকিবে।

فِيهِمَا عَيْنَانِ نَضَّاخَتَانِ ﴿٦٧﴾

৬৮। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে ?

فَبِأَيِّ آلَاءِ رَبِّكُمَا تُكَذِّبَانِ ﴿٦٨﴾

৬৯। উভয়ের মধ্যে থাকিবে (নানারকম) ফল-ফলাদি, এবং খর্জুর এবং ডালিম।

فِيهِمَا فَاكِهَةٌ وَنَخْلٌ وَرُمَّانٌ ﴿٦٩﴾

৭০। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে ?

فَبِأَيِّ آلَاءِ رَبِّكُمَا تُكَذِّبَانِ ﴿٧٠﴾

৭১। ঐগুলির মধ্যে থাকিবে পূণ্যবতী এবং সুন্দরী রমণীগণ—

فِيهِنَّ خَيْرَاتٌ حِسَانٌ ﴿٧١﴾

৭২। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে ?

فَبِأَيِّ آلَاءِ رَبِّكُمَا تُكَذِّبَانِ ﴿٧٢﴾

حُوۡرٌ مَّقۡصُوۡرٰتٌ فِی الۡخِیَامِ ﴿۷۲﴾

৭৩। তাহারা সতী কৃষ্ণনয়না রূপসী হইবে যাহারা তাবুর মধ্যে সুরক্ষিত থাকিবে—

فَبِاَیِّ اٰلَآءِ رَبِّکُمَا تُکَذِّبٰنِ ﴿۷۳﴾

৭৪। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে ?

لَمۡ یَطۡمِثۡہُنَّ اِنۡسٌ قَبۡلَہُمۡ وَ لَا جَآنٌّ ﴿۷۴﴾

৭৫। যাহাদিগকে তাহাদের পূর্বে কোন মানুষও স্পর্শ করে নাই এবং কোন জিন্নও না—

فَبِاَیِّ اٰلَآءِ رَبِّکُمَا تُکَذِّبٰنِ ﴿۷۵﴾

৭৬। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে ?

مُتَّکِـِٕیۡنَ عَلٰی رَفۡرَفٍ خُضۡرٍ وَّ عَبۡقَرِیٍّ حِسَانٍ ﴿۷۶﴾

৭৭। তাহারা হেলান দিয়া উপবিষ্ট থাকিবে— সবুজ তাকিয়া এবং অতিসুন্দর গালিচার উপর .

فَبِاَیِّ اٰلَآءِ رَبِّکُمَا تُکَذِّبٰنِ ﴿۷۷﴾

৭৮। অতএব তোমরা উভয়ে তোমাদের প্রতিপালকের কোন্ কোন্ নেয়ামতকে অস্বীকার করিবে ?

ع تَبٰرَکَ اسۡمُ رَبِّکَ ذِی الۡجَلٰلِ وَ الۡاِکۡرَامِ ﴿۷۸﴾

১ ৭৯। তোমার প্রতিপালকের নাম অতীব বরকতপূর্ণ, যিনি
৩] মহাপ্রতাপ এবং সম্মানের অধিপতি।
৩

رُكُوعَاتُهَا ٣ — سُوْرَةُ الْوَاقِعَةِ مَكِّيَّةٌ — (٥٦) آيَاتُهَا

## ৫৬-সূরা আল্ ওয়াকে'আ

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্‌সহ ইহাতে ৯৭ আয়াত এবং ৩ রুকূ আছে ।*

১। আল্লাহ্‌র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময় ।

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ﴿١﴾

২। যখন অবশ্যম্ভাবী ঘটনা সংঘটিত হইবে—

إِذَا وَقَعَتِ الْوَاقِعَةُ ﴿١﴾

৩। ইহার সংঘটনে মিথ্যার কোন অবকাশ নাই—

لَيْسَ لِوَقْعَتِهَا كَاذِبَةٌ ﴿٢﴾

৪। ইহা (কতককে) অধঃপতিত করিবে এবং (কতককে) সমুন্নত করিবে ।

خَافِضَةٌ رَّافِعَةٌ ﴿٣﴾

৫। যখন পৃথিবীকে প্রচণ্ড কম্পনে প্রকম্পিত করা হইবে ।

إِذَا رُجَّتِ الْأَرْضُ رَجًّا ﴿٤﴾

৬। এবং পর্বতসমূহকে সম্পূর্ণরূপে চূর্ণ-বিচূর্ণ করা হইবে ।

وَّبُسَّتِ الْجِبَالُ بَسًّا ﴿٥﴾

৭। অনন্তর উহা বিক্ষিপ্ত ধূলিকণায় পরিণত হইবে;

فَكَانَتْ هَبَآءً مُّنْۢبَثًّا ﴿٦﴾

৮। এবং তোমরা তিন শ্রেণীতে বিভক্ত হইয়া যাইবে;

وَّكُنْتُمْ أَزْوَاجًا ثَلٰثَةً ﴿٧﴾

৯। সুতরাং (এক শ্রেণী হইবে) ডান হাতের সহচরবৃন্দ— কেমন (সৌভাগ্যশালী) হইবে ডান হাতের সহচরবৃন্দ ?

فَأَصْحٰبُ الْمَيْمَنَةِ ۙ مَآ أَصْحٰبُ الْمَيْمَنَةِ ﴿٨﴾

১০। এবং (দ্বিতীয় শ্রেণী হইবে) বাম হাতের সহচরবৃন্দ— কেমন (হতভাগ্য) হইবে বাম হাতের সহচরবৃন্দ ।

وَأَصْحٰبُ الْمَشْئَمَةِ ۙ مَآ أَصْحٰبُ الْمَشْئَمَةِ ﴿٩﴾

১১। এবং (তৃতীয় শ্রেণী হইবে) অগ্রগামী, তাহারা প্রকৃতই অগ্রগামী হইবে;

وَالسّٰبِقُوْنَ السّٰبِقُوْنَ ﴿١٠﴾

১২। ইহারাই (আল্লাহ্‌র) নৈকট্যপ্রাপ্ত হইবে;

أُولٰٓئِكَ الْمُقَرَّبُوْنَ ﴿١١﴾

১৩। নিয়ামত পূর্ণ জান্নাতে—

فِىْ جَنّٰتِ النَّعِيْمِ ﴿١٢﴾

১৪। পূর্ববর্তীগণের (মো'মেনগণের) মধ্য হইতে হইবে এক বৃহৎ দল,

ثُلَّةٌ مِّنَ الْأَوَّلِيْنَ ﴿١٣﴾

১৫। এবং পরবর্তীদের মধ্য হইতে হইবে, এক ছোট্ট দল,

وَقَلِيْلٌ مِّنَ الْاٰخِرِيْنَ ﴿١٤﴾

১৬। স্বর্ণখচিত পালঙ্কসমূহের উপর (উপবিষ্ট থাকিবে),

عَلٰى سُرُرٍ مَّوْضُوْنَةٍ ﴿١٥﴾

১৭। উহাদের উপরে হেলান দিয়া মুখামুখি অবস্থায়।

مُّتَّكِـِٕيْنَ عَلَيْهَا مُتَقٰبِلِيْنَ ﴿١٦﴾

১৮। চিরকিশোরগণ তাহাদের মধ্যে ঘুরিয়া ফিরিয়া পরিবেশন করিতে থাকিবে,

يَطُوْفُ عَلَيْهِمْ وِلْدَانٌ مُّخَلَّدُوْنَ ﴿١٧﴾

১৯। ঝরণার পানি দ্বারা পূর্ণ পান-পাত্র, সুরাহী এবং পেয়ালাসমূহ লইয়া।

بِاَكْوَابٍ وَّاَبَارِيْقَ ۙ وَكَاْسٍ مِّنْ مَّعِيْنٍ ﴿١٨﴾

২০। উহার দরুন তাহাদের শিরঃপীড়াও হইবে না এবং তাহারা মাতালও হইবে না—

لَّا يُصَدَّعُوْنَ عَنْهَا وَلَا يُنْزِفُوْنَ ﴿١٩﴾

২১। এবং (তাহারা ঘুরিবে) ফল-মূল লইয়া যাহা তাহারা পসন্দ করিবে,

وَفَاكِهَةٍ مِّمَّا يَتَخَيَّرُوْنَ ﴿٢٠﴾

২২। এবং পাখীর মাংস লইয়া যাহা তাহারা আকাংখা করিবে।

وَلَحْمِ طَيْرٍ مِّمَّا يَشْتَهُوْنَ ﴿٢١﴾

২৩। এবং (তথায় তাহাদের জন্য) আয়তলোচনা সুন্দরী রমনীগণ থাকিবে,

وَحُوْرٌ عِيْنٌ ﴿٢٢﴾

২৪। সযত্নে রক্ষিত মুক্তার ন্যায়,

كَاَمْثَالِ اللُّؤْلُؤِ الْمَكْنُوْنِ ﴿٢٣﴾

২৫। ইহা বিনিময় স্বরূপ হইবে সেইসব কর্মের যাহা তাহারা করিত।

جَزَآءًۢ بِمَا كَانُوْا يَعْمَلُوْنَ ﴿٢٤﴾

২৬। তথায় তাহারা না কোন বৃথা কথা শুনিবে এবং না কোন পাপের কথা,

لَا يَسْمَعُوْنَ فِيْهَا لَغْوًا وَّلَا تَاْثِيْمًا ﴿٢٥﴾

২৭। কেবল এই (অভিবাদন) বাণী ছাড়া—সালাম সালাম (শান্তি বর্ষিত হউক, শান্তি বর্ষিত হউক)।

اِلَّا قِيْلًا سَلٰمًا سَلٰمًا ﴿٢٦﴾

২৮। আর যে ডান হাতের সহচরগণ— কতই না সৌভাগ্যশালী হইবে ডান হাতের সহচরগণ!—

وَاَصْحٰبُ الْيَمِيْنِ ۙ مَآ اَصْحٰبُ الْيَمِيْنِ ﴿٢٧﴾

২৯। কন্টকবিহীন-ভারাবনত কুলবৃক্ষরাজির মধ্যে,

فِيْ سِدْرٍ مَّخْضُوْدٍ ﴿٢٨﴾

৩০। এবং স্তরে স্তরে সজ্জিত গুচ্ছবিশিষ্ট কদলী বৃক্ষসমূহের মধ্যে,

وَّطَلْحٍ مَّنْضُوْدٍ ﴿٢٩﴾

৩১। এবং সুবিস্তৃত ছায়াতে,

وَّظِلٍّ مَّمْدُوْدٍ ﴿٣٠﴾

৩২। এবং প্রবহমান পানির মাঝে,

وَّمَآءٍ مَّسْكُوْبٍ ﴿٣١﴾

৩৩। এবং প্রচুর ফল-মূলের মধ্যে,
وَّفَاكِهَةٍ كَثِيْرَةٍ ﴿٣٢﴾

৩৪। যাহা শেষও হইবে না এবং নিষিদ্ধও হইবে না,
لَّا مَقْطُوْعَةٍ وَّلَا مَمْنُوْعَةٍ ﴿٣٣﴾

৩৫। এবং সমুচ্চ রমণীগণের সংগে—
وَّفُرُشٍ مَّرْفُوْعَةٍ ﴿٣٤﴾

৩৬। নিশ্চয় আমরা তাহাদিগকে উত্তম ভাবে সৃষ্টি করিয়াছি,
اِنَّآ اَنْشَاْنٰهُنَّ اِنْشَآءً ﴿٣٥﴾

৩৭। এবং তাহাদিগকে কুমারী করিয়াছি,
فَجَعَلْنٰهُنَّ اَبْكَارًا ﴿٣٦﴾

৩৮। প্রেমময়ী সম-বয়স্কা করিয়া,
عُرُبًا اَتْرَابًا ﴿٣٧﴾

১ [৩৯] ১৪ ৩৯। ডান হাতের সহচরগণের জন্য।
لِّاَصْحٰبِ الْيَمِيْنِ ﴿٣٨﴾ ع

৪০। পূর্ববর্তী মো'মেনগণের মধ্য হইতে হইবে এক বৃহৎ দল।
ثُلَّةٌ مِّنَ الْاَوَّلِيْنَ ﴿٣٩﴾

৪১। এবং পরবর্তীদের মধ্য হইতেও হইবে এক বৃহৎ দল।
وَثُلَّةٌ مِّنَ الْاٰخِرِيْنَ ﴿٤٠﴾

৪২। আর যে বাম হাতের সহচরগন— কেমন (হতভাগ্য) হইবে বাম হাতের সহচরগণ!
وَاَصْحٰبُ الشِّمَالِ ۬ مَآ اَصْحٰبُ الشِّمَالِ ﴿٤١﴾

৪৩। তাহারা থাকিবে উষ্ণ বায়ু এবং ফুটন্ত পানির মধ্যে
فِيْ سَمُوْمٍ وَّحَمِيْمٍ ﴿٤٢﴾

৪৪। এবং ঘোর কৃষ্ণ ধোঁয়ার ছায়াতলে;
وَّظِلٍّ مِّنْ يَّحْمُوْمٍ ﴿٤٣﴾

৪৫। উহা না ঠাণ্ডা হইবে, না আরামদায়ক।
لَّا بَارِدٍ وَّلَا كَرِيْمٍ ﴿٤٤﴾

৪৬। ইতিপূর্বে তাহারা আরাম ও প্রাচুর্যের অবস্থায় ছিল,
اِنَّهُمْ كَانُوْا قَبْلَ ذٰلِكَ مُتْرَفِيْنَ ﴿٤٥﴾

৪৭। এবং তাহারা মহাপাপে গভীরভাবে নিমগ্ন থাকিত।
وَكَانُوْا يُصِرُّوْنَ عَلَى الْحِنْثِ الْعَظِيْمِ ﴿٤٦﴾

৪৮। এবং তাহারা বলিত, 'কী! যখন আমরা মরিয়া যাইব এবং মৃত্তিকা ও অস্থিপুঞ্জে পরিণত হইব তখনও কি আমরা সত্যিই পুনরুত্থিত হইব,
وَكَانُوْا يَقُوْلُوْنَ ۬ اَئِذَا مِتْنَا وَكُنَّا تُرَابًا وَّ
عِظَامًا ءَاِنَّا لَمَبْعُوْثُوْنَ ﴿٤٧﴾

৪৯। এবং আমাদের পূর্ববর্তী পিতৃপুরুষগণও কি?
اَوَ اٰبَآؤُنَا الْاَوَّلُوْنَ ﴿٤٨﴾

৫০। তুমি বল, 'নিশ্চয়ই পূর্ববর্তীগণও এবং পরবর্তীগণও,
قُلْ اِنَّ الْاَوَّلِيْنَ وَالْاٰخِرِيْنَ ﴿٤٩﴾

৫১। অবশ্যই (সকলকে) একত্রিত করা হইবে এক নির্দিষ্ট দিনের নির্ধারিত সময়ে।
لَمَجْمُوْعُوْنَ ۬ اِلٰى مِيْقَاتِ يَوْمٍ مَّعْلُوْمٍ ﴿٥٠﴾

৫২। অতঃপর তোমরা হে পথভ্রষ্ট, সত্যকে মিথ্যা বলিয়া মিথ্যারোপকারীরা !

ثُمَّ اِنَّكُمْ اَيُّهَا الضَّآلُّوْنَ الْمُكَذِّبُوْنَ ﴿٥١﴾

৫৩। তোমরা নিশ্চয়ই যাক্কুম বৃক্ষ হইতে আহার করিবে,

لَاٰكِلُوْنَ مِنْ شَجَرٍ مِّنْ زَقُّوْمٍ ﴿٥٢﴾

৫৪। এবং উহা দ্বারা উদর পূর্তি করিবে,

فَمَالِـُٔوْنَ مِنْهَا الْبُطُوْنَ ﴿٥٣﴾

৫৫। এবং উহার উপর গরম পানি পান করিবে,

فَشٰرِبُوْنَ عَلَيْهِ مِنَ الْحَمِيْمِ ﴿٥٤﴾

৫৬। পিপাসিত উষ্ট্রের পান করার ন্যায় পান করিবে;

فَشٰرِبُوْنَ شُرْبَ الْهِيْمِ ﴿٥٥﴾

৫৭। বিচারদিবসে ইহা হইবে তাহাদের আপ্যায়ন।

هٰذَا نُزُلُهُمْ يَوْمَ الدِّيْنِ ﴿٥٦﴾

৫৮। তোমাদিগকে আমরাই সৃষ্টি করিয়াছি, অতএব তোমরা (ইহাকে) কেন সত্য বলিয়া স্বীকার কর না ?

نَحْنُ خَلَقْنٰكُمْ فَلَوْلَا تُصَدِّقُوْنَ ﴿٥٧﴾

৫৯। তোমরা (নারীগর্ভে) যে বীর্য পাত কর উহার বিষয়ে কি চিন্তা করিয়াছ ?

اَفَرَءَيْتُمْ مَّا تُمْنُوْنَ ﴿٥٨﴾

৬০। তোমরাই কি উহা সৃষ্টি কর, না আমরা (উহার) সৃষ্টিকর্তা ?

ءَاَنْتُمْ تَخْلُقُوْنَهٗۤ اَمْ نَحْنُ الْخٰلِقُوْنَ ﴿٥٩﴾

৬১। আমরাই তোমাদের জন্য মৃত্যু নির্ধারিত করিয়াছি, এবং আমরা এমন নহি যে আমাদিগকে কেহ ডিঙ্গাইয়া আগে যাইতে পারিবে,

نَحْنُ قَدَّرْنَا بَيْنَكُمُ الْمَوْتَ وَمَا نَحْنُ بِمَسْبُوْقِيْنَ ﴿٦٠﴾

৬২। এই ব্যাপারে যে, আমরা তোমাদের অনুরূপ (অন্য জাতিকে) তোমাদের স্থলে লইয়া আসি, এবং আমরা তোমাদিগকে এমন আকারে সৃষ্টি করি যাহা তোমরা অবগত নহ।

عَلٰۤى اَنْ نُّبَدِّلَ اَمْثَالَكُمْ وَنُنْشِئَكُمْ فِيْ مَا لَا تَعْلَمُوْنَ ﴿٦١﴾

৬৩। এবং নিশ্চয় তোমরা প্রথম সৃষ্টি সম্বন্ধে অবহিত আছ। তথাপি তোমরা কেন উপদেশ গ্রহণ কর না ?

وَلَقَدْ عَلِمْتُمُ النَّشْاَةَ الْاُوْلٰى فَلَوْلَا تَذَكَّرُوْنَ ﴿٦٢﴾

৬৪। তোমরা কি চিন্তা করিয়াছ, যাহা তোমরা (ক্ষেতে) বপন কর ?

اَفَرَءَيْتُمْ مَّا تَحْرُثُوْنَ ﴿٦٣﴾

৬৫। তোমরাই কি উহা উৎপন্ন কর, না আমরা (উহার) উৎপাদনকারী ?

ءَاَنْتُمْ تَزْرَعُوْنَهٗۤ اَمْ نَحْنُ الزّٰرِعُوْنَ ﴿٦٤﴾

৬৬। আমরা ইচ্ছা করিলে উহাকে শুকনা গুঁড়ায় পরিণত করিতে পারিতাম, তখন তোমরা কেবল কথা রচনা করিতে থাকিতে;

لَوْ نَشَآءُ لَجَعَلْنٰهُ حُطَامًا فَظَلْتُمْ تَفَكَّهُوْنَ ﴿٦٥﴾

৬৭। 'নিশ্চয় আমরা ঋণ-ভারাক্রান্ত !
إِنَّا لَمُغْرَمُونَ ﴿٦٦﴾

৬৮। বরং আমরা (সম্পূর্ণরূপে) বঞ্চিত ?'
بَلْ نَحْنُ مَحْرُومُونَ ﴿٦٧﴾

৬৯। তোমরা কি সেই পানি সম্বন্ধে চিন্তা করিয়াছ যাহা তোমরা পান কর ?
أَفَرَءَيْتُمُ الْمَاءَ الَّذِي تَشْرَبُونَ ﴿٦٨﴾

৭০। তোমরাই কি উহাকে মেঘপুঞ্জ হইতে নাযেল কর, না আমরা (উহার) নাযেলকারী ?
ءَأَنتُمْ أَنزَلْتُمُوهُ مِنَ الْمُزْنِ أَمْ نَحْنُ الْمُنزِلُونَ ﴿٦٩﴾

৭১। আমরা ইচ্ছা করিলে উহাকে তিক্ত করিয়া দিতে পারিতাম, তথাপি তোমরা কেন কৃতজ্ঞতা প্রকাশ করিতেছ না ?
لَوْ نَشَاءُ جَعَلْنَاهُ أُجَاجًا فَلَوْلَا تَشْكُرُونَ ﴿٧٠﴾

৭২। তোমরা কি সেই আগুন সম্বন্ধেও চিন্তা করিয়াছ যাহা তোমরা জ্বালাইয়া থাক ?
أَفَرَءَيْتُمُ النَّارَ الَّتِي تُورُونَ ﴿٧١﴾

৭৩। তোমরাই কি উহার (জন্য) বৃক্ষকে উৎপন্ন কর, না আমরা (উহার) উৎপাদনকারী ?
ءَأَنتُمْ أَنشَأْتُمْ شَجَرَتَهَا أَمْ نَحْنُ الْمُنشِـُٔونَ ﴿٧٢﴾

৭৪। আমরা ইহাকে অভাবী ও মুসাফেরদের জন্য উপদেশ এবং সুফলপ্রদ করিয়াছি।
نَحْنُ جَعَلْنَاهَا تَذْكِرَةً وَمَتَاعًا لِّلْمُقْوِينَ ﴿٧٣﴾

২ [৬৬] ১৫ ৭৫। অতএব তুমি তোমার মহান প্রতিপালকের নামের তসবীহ্‌ কর।
فَسَبِّحْ بِاسْمِ رَبِّكَ الْعَظِيمِ ﴿٧٤﴾ ع

৭৬। অবশ্যই আমি নক্ষত্ররাজির পতনের কসম খাইতেছি
فَلَا أُقْسِمُ بِمَوَاقِعِ النُّجُومِ ﴿٧٥﴾

৭৭। এবং নিশ্চয় ইহা মহান কসম, যদি তোমরা জানিতে
وَإِنَّهُ لَقَسَمٌ لَّوْ تَعْلَمُونَ عَظِيمٌ ﴿٧٦﴾

৭৮। নিশ্চয়ই ইহা মহা সম্মানিত কুরআন,
إِنَّهُ لَقُرْءَانٌ كَرِيمٌ ﴿٧٧﴾

৭৯। যাহা এক গুপ্ত সুরক্ষিত কিতাবে আছে,
فِي كِتَابٍ مَّكْنُونٍ ﴿٧٨﴾

৮০। পবিত্র লোকগণ ব্যতীত কেহ ইহাকে স্পর্শ করিবে না।
لَّا يَمَسُّهُ إِلَّا الْمُطَهَّرُونَ ﴿٧٩﴾

৮১। সর্বজগতের প্রতিপালকের নিকট হইতে ইহা নাযেল হইয়াছে।
تَنزِيلٌ مِّن رَّبِّ الْعَالَمِينَ ﴿٨٠﴾

৮২। তবুও কি তোমরা এই বাণীর প্রতি বীতশ্রদ্ধা প্রকাশ করিয়া অস্বীকার করিতেছ,
أَفَبِهَٰذَا الْحَدِيثِ أَنتُم مُّدْهِنُونَ ﴿٨١﴾

| | |
|---|---|
| ৮৩। এবং তোমরা কি ইহাকে নিজেদের জীবিকা স্বরূপ বানাইয়া লইয়াছ যে তোমরা ইহাকে মিথ্যা বলিয়া প্রত্যাখ্যান কর ? | وَ تَجْعَلُوْنَ رِزْقَكُمْ اَنَّكُمْ تُكَذِّبُوْنَ ﴿٨٢﴾ |
| ৮৪। যখন (মুমূর্ষ ব্যক্তির প্রাণ) কণ্ঠাগত হয় তখন কেন (উহাকে রোধ কর) না ? | فَلَوْلَآ اِذَا بَلَغَتِ الْحُلْقُوْمَ ﴿٨٣﴾ |
| ৮৫। এবং তোমরা সেই মুহূর্তে তাকাইতে থাক | وَ اَنْتُمْ حِيْنَئِذٍ تَنْظُرُوْنَ ﴿٨٤﴾ |
| ৮৬। বস্তুতঃ আমরা তোমাদের অপেক্ষা তাহার অধিকতর নিকটবর্তী, কিন্তু তোমরা দেখিতে পাও না; | وَ نَحْنُ اَقْرَبُ اِلَيْهِ مِنْكُمْ وَ لٰكِنْ لَّا تُبْصِرُوْنَ ﴿٨٥﴾ |
| ৮৭। যদি তোমাদিগকে প্রতিফল না-ই দেওয়া হইত, তাহা হইলে কেনই বা না— | فَلَوْلَآ اِنْ كُنْتُمْ غَيْرَ مَدِيْنِيْنَ ﴿٨٦﴾ |
| ৮৮। তোমরা উহাকে ফিরাইয়া আন, যদি তোমরা সত্যবাদী হইয়া থাক ? | تَرْجِعُوْنَهَآ اِنْ كُنْتُمْ صٰدِقِيْنَ ﴿٨٧﴾ |
| ৮৯। অতএব যদি সে (আল্লাহ্‌র) নৈকট্যপ্রাপ্তগণের অন্তর্ভুক্ত হয়— | فَاَمَّآ اِنْ كَانَ مِنَ الْمُقَرَّبِيْنَ ﴿٨٨﴾ |
| ৯০। তাহা হইলে তাহার জন্য অবধারিত আছে আরাম ও সুখ-স্বাচ্ছন্দ্য এবং নেয়ামতপূর্ণ জান্নাত; | فَرَوْحٌ وَّ رَيْحَانٌ ۙ وَّ جَنَّتُ نَعِيْمٍ ﴿٨٩﴾ |
| ৯১। এবং যদি সে ডান হাতের সহচরগণের অন্তর্ভুক্ত হয়, | وَ اَمَّآ اِنْ كَانَ مِنْ اَصْحٰبِ الْيَمِيْنِ ﴿٩٠﴾ |
| ৯২। তাহা হইলে (তাহাকে বলা হইবে,) 'তোমার উপর 'সালাম', হে ডান হাতের সহচরগণের অন্তর্ভুক্ত ব্যক্তি !' | فَسَلٰمٌ لَّكَ مِنْ اَصْحٰبِ الْيَمِيْنِ ﴿٩١﴾ |
| ৯৩। কিন্তু যদি সে মিথ্যারোপকারী বিপথগামীদের অন্তর্ভুক্ত হইয়া থাকে, | وَ اَمَّآ اِنْ كَانَ مِنَ الْمُكَذِّبِيْنَ الضَّآلِّيْنَ ﴿٩٢﴾ |
| ৯৪। তাহা হইলে তাহার আপ্যায়ন হইবে ফুটন্ত পানি দ্বারা, | فَنُزُلٌ مِّنْ حَمِيْمٍ ﴿٩٣﴾ |
| ৯৫। এবং জাহান্নামের দহন। | وَّ تَصْلِيَةُ جَحِيْمٍ ﴿٩٤﴾ |
| ৯৬। নিশ্চয় ইহাই বাস্তব-ভিত্তিক বিশ্বাস, | اِنَّ هٰذَا لَهُوَ حَقُّ الْيَقِيْنِ ﴿٩٥﴾ |
| ৯৭। অতএব তুমি তোমার মহান প্রতিপালকের নামের তসবীহ্‌ (পবিত্রতা ও মহিমা ঘোষণা) কর। | فَسَبِّحْ بِاسْمِ رَبِّكَ الْعَظِيْمِ ﴿٩٦﴾ ع |

# سُوْرَةُ الْحَدِيْدِ مَدَنِيَّةٌ (٥٧)

## ৫৭-সূরা আল্ হাদীদ

*ইহা মাদানী সূরা, বিসমিল্লাহ্সহ ইহাতে ৩০ আয়াত এবং ৪ রুকূ আছে।*

বِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ①

১। আল্লাহ্র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময়।

سَبَّحَ لِلّٰهِ مَا فِي السَّمٰوٰتِ وَالْاَرْضِ ۚ وَهُوَ الْعَزِيْزُ الْحَكِيْمُ ②

২। আকাশসমূহে ও পৃথিবীতে যাহা কিছু আছে সকলেই আল্লাহ্র তসবীহ্ (পবিত্রতা ও মহিমা ঘোষণা) করিতেছে; তিনি মহাপরাক্রমশালী, পরম প্রজ্ঞাময়।

لَهٗ مُلْكُ السَّمٰوٰتِ وَالْاَرْضِ ۚ يُحْيٖ وَيُمِيْتُ ۚ وَهُوَ عَلٰى كُلِّ شَيْءٍ قَدِيْرٌ ③

৩। আকাশসমূহ এবং পৃথিবীর স্বত্বাধিকার তাঁহারই; তিনি জীবন দান করেন এবং মৃত্যু দেন এবং তিনি সকল বিষয়ের উপর সর্বশক্তিমান।

هُوَ الْاَوَّلُ وَالْاٰخِرُ وَالظَّاهِرُ وَالْبَاطِنُ ۚ وَهُوَ بِكُلِّ شَيْءٍ عَلِيْمٌ ④

৪। তিনিই আদি ও অন্ত এবং ব্যক্ত ও গুপ্ত এবং তিনিই সকল বিষয়ে সর্বজ্ঞানী।

هُوَ الَّذِيْ خَلَقَ السَّمٰوٰتِ وَالْاَرْضَ فِيْ سِتَّةِ اَيَّامٍ ثُمَّ اسْتَوٰى عَلَى الْعَرْشِ ۚ يَعْلَمُ مَا يَلِجُ فِي الْاَرْضِ وَمَا يَخْرُجُ مِنْهَا وَمَا يَنْزِلُ مِنَ السَّمَآءِ وَمَا يَعْرُجُ فِيْهَا ۚ وَهُوَ مَعَكُمْ اَيْنَ مَا كُنْتُمْ ۚ وَاللّٰهُ بِمَا تَعْمَلُوْنَ بَصِيْرٌ ⑤

৫। তিনিই আকাশসমূহ ও পৃথিবীকে ছয় দিনে সৃষ্টি করিয়াছেন, অতঃপর তিনি আরশের উপর অধিষ্ঠিত হইয়াছেন। তিনি জানেন যাহা কিছু পৃথিবীতে প্রবেশ করে এবং যাহা কিছু উহা হইতে বহির্গত হয় এবং যাহা কিছু আকাশ হইতে নাযেল হয় এবং যাহা কিছু উহাতে আরোহণ করে এবং তিনি তোমাদের সঙ্গে আছেন যেখানেই তোমরা থাক না কেন। এবং তোমরা যাহা কিছুই কর আল্লাহ্ উহা প্রত্যক্ষ করেন।

لَهٗ مُلْكُ السَّمٰوٰتِ وَالْاَرْضِ ۚ وَاِلَى اللّٰهِ تُرْجَعُ الْاُمُوْرُ ⑥

৬। আকাশসমূহের ও পৃথিবীর স্বত্বাধিকার তাঁহারই, বস্তুতঃ আল্লাহ্রই দিকে সমস্ত বিষয় প্রত্যাবর্তিত হইবে।

يُوْلِجُ الَّيْلَ فِي النَّهَارِ وَيُوْلِجُ النَّهَارَ فِي الَّيْلِ ۚ وَهُوَ عَلِيْمٌ ۢ بِذَاتِ الصُّدُوْرِ ⑦

৭। তিনি রাত্রিকে দিবসে প্রবিষ্ট করান এবং দিবসকে রাত্রিতে প্রবিষ্ট করান, এবং বক্ষেঃ নিহিত সমস্ত বিষয় তিনি সর্বতোভাবে পরিজ্ঞাত।

اٰمِنُوْا بِاللّٰهِ وَرَسُوْلِهٖ وَاَنْفِقُوْا مِمَّا جَعَلَكُمْ مُّسْتَخْلَفِيْنَ فِيْهِ ۚ فَالَّذِيْنَ اٰمَنُوْا مِنْكُمْ وَاَنْفَقُوْا لَهُمْ اَجْرٌ كَبِيْرٌ ⑧

৮। তোমরা আল্লাহ্ ও তাঁহার রসূলের উপর ঈমান আন, এবং তিনি তোমাদিগকে যাহা কিছুর উত্তরাধিকারী করিয়াছেন উহা হইতে (আল্লাহ্র পথে) খরচ কর। অতএব তোমাদের মধ্য হইতে যাহারা ঈমান আনে এবং খরচ করে তাহাদের জন্য রহিয়াছে মহাপুরস্কার।

৩০ । এবং তাহারা (ব্যতিরেকে), যাহারা নিজেদের লজ্জাস্থান সমূহের হিফাযত করে—

وَالَّذِينَ هُمْ لِفُرُوجِهِمْ حَافِظُونَ ۝٢٩

৩১ । কেবল তাহাদের স্ত্রীগণ অথবা তাহাদের দক্ষিণ হস্তের অধিকারভুক্তগণ ব্যতিরেকে, বস্তুতঃ এইক্ষেত্রে তাহারা তিরস্কৃত হইবে না,

إِلَّا عَلَىٰ أَزْوَاجِهِمْ أَوْ مَا مَلَكَتْ أَيْمَانُهُمْ فَإِنَّهُمْ غَيْرُ مَلُومِينَ ۝٣٠

৩২ । কিন্তু যাহারা ইহার অতিরিক্ত চাহিবে, তাহারা অবশ্যই সীমালংঘনকারী—

فَمَنِ ابْتَغَىٰ وَرَاءَ ذَٰلِكَ فَأُولَٰئِكَ هُمُ الْعَادُونَ ۝٣١

৩৩ । এবং তাহারা (ব্যতিরেকে), যাহারা তাহাদের (নিকট গচ্ছিত) আমানতসমূহ এবং তাহাদের অংগীকারসমূহ সম্বন্ধে যত্নবান থাকে,

وَالَّذِينَ هُمْ لِأَمَانَاتِهِمْ وَعَهْدِهِمْ رَاعُونَ ۝٣٢

৩৪ । এবং তাহারা (ব্যতিরেকে), যাহারা নিজেদের সাক্ষ্য সমূহের উপর কায়েম থাকে

وَالَّذِينَ هُمْ بِشَهَادَاتِهِمْ قَائِمُونَ ۝٣٣

৩৫ । এবং তাহারা (ব্যতিরেকে), যাহারা তাহাদের নামাযের হিফাযত করে,

وَالَّذِينَ هُمْ عَلَىٰ صَلَاتِهِمْ يُحَافِظُونَ ۝٣٤

১ ৬] ২ ৩৬ । ইহারাই জান্নাতসমূহে সম্মানের সহিত থাকিবে ।

أُولَٰئِكَ فِي جَنَّاتٍ مُكْرَمُونَ ۝٣٥

৩৭ । অতএব তাহাদের কি হইয়াছে যাহারা অস্বীকার করিয়াছে, যে তাহারা (ক্রোধভরে) মাথা উঁচু করিয়া তোমার দিকে দৌড়াইয়া আসিতেছে——

فَمَالِ الَّذِينَ كَفَرُوا قِبَلَكَ مُهْطِعِينَ ۝٣٦

৩৮ । ডান দিক হইতে এবং বাম দিক হইতে দলবদ্ধভাবে ?

عَنِ الْيَمِينِ وَعَنِ الشِّمَالِ عِزِينَ ۝٣٧

৩৯ । তাহাদের মধ্যে প্রত্যেক ব্যক্তিই কি এই কামনা করিতেছে যে, তাহাকে নেয়ামতপূর্ণ জান্নাতে প্রবিষ্ট করা হইবে;

أَيَطْمَعُ كُلُّ امْرِئٍ مِنْهُمْ أَنْ يُدْخَلَ جَنَّةَ نَعِيمٍ ۝٣٨

৪০ । কখনও নহে, নিশ্চয় আমরা তাহাদিগকে যদ্দারা সৃষ্টি করিয়াছি তাহা তাহারা জানে ।

كَلَّا إِنَّا خَلَقْنَاهُمْ مِمَّا يَعْلَمُونَ ۝٣٩

৪১ । অতএব আমি অবশ্যই পূর্ব দিকসমূহের এবং পশ্চিম দিকসমূহের প্রতিপালকের কসম খাইতেছি যে, নিশ্চয় আমরা সর্বশক্তিমান—

فَلَا أُقْسِمُ بِرَبِّ الْمَشَارِقِ وَالْمَغَارِبِ إِنَّا لَقَادِرُونَ ۝٤٠

৪২ । ইহার উপর যে, তাহাদের স্থানে তাহাদের অপেক্ষা অধিকতর উত্তম (অন্য লোক) বদল করিয়া আনি এবং এই ব্যাপারে কেহই আমাদিগকে অক্ষম করিতে পারিবে না ।

عَلَىٰ أَنْ نُبَدِّلَ خَيْرًا مِنْهُمْ وَمَا نَحْنُ بِمَسْبُوقِينَ ۝٤١

৪৩। অতএব তুমি তাহাদিগকে ছাড়িয়া দাও, তাহারা তুচ্ছ গল্প-গুজবে এবং ক্রীড়া-কৌতুকে মত্ত থাকুক, এমনকি তাহারা তাহাদের সেই দিনকে প্রত্যক্ষ করুক যাহার প্রতিশ্রুতি তাহাদিগকে দেওয়া হইয়াছে,

فَذَرْهُمْ يَخُوضُوا وَيَلْعَبُوا حَتّٰى يُلٰقُوا يَوْمَهُمُ الَّذِىْ يُوعَدُونَ ۝

৪৪। যেদিন তাহারা তাহাদের কবর হইতে এমন দ্রুত গতিতে বাহির হইয়া আসিবে যেন তাহারা লক্ষ্যস্থলের দিকে ছুটিয়া চলিয়াছে,

يَوْمَ يَخْرُجُونَ مِنَ الْاَجْدَاثِ سِرَاعًا كَاَنَّهُمْ اِلٰى نُصُبٍ يُّوفِضُونَ ۝

৪৫। তাহাদের চক্ষুগুলি অবনত থাকিবে, লাঞ্ছনা তাহাদিগকে আচ্ছন্ন করিয়া ফেলিবে; ইহাই সেই দিন, যেদিনের প্রতিশ্রুতি
২ [৬] ৮ তাহাদিগকে দেওয়া হইয়াছিল।

خَاشِعَةً اَبْصَارُهُمْ تَرْهَقُهُمْ ذِلَّةٌ ۗ ذٰلِكَ الْيَوْمُ الَّذِىْ كَانُوا يُوعَدُونَ ۝

سُوْرَةُ نُوْحٍ مَكِّيَّةٌ (٧١) رُكُوْعَاتُهَا آيَاتُهَا

## ৭১-সূরা নূহ্

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্সহ ইহাতে ২৯ আয়াত এবং ২ রুকূ আছে।*

১। আল্লাহ্র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময়।

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ①

২। নিশ্চয় আমরা নূহ্কে তাহার জাতির নিকট এই নির্দেশ দিয়া পাঠাইয়াছিলাম যে, 'তুমি তোমার জাতিকে তাহাদের উপর যন্ত্রণাদায়ক আযাব আসিবার পূর্বে সতর্ক কর।'

اِنَّآ اَرْسَلْنَا نُوْحًا اِلٰى قَوْمِهٖٓ اَنْ اَنْذِرْ قَوْمَكَ مِنْ قَبْلِ اَنْ يَّاْتِيَهُمْ عَذَابٌ اَلِيْمٌ ②

৩। সে বলিল, 'হে আমার জাতি! নিশ্চয় আমি তোমাদের জন্য একজন প্রকাশ্য সতর্ককারী,

قَالَ يٰقَوْمِ اِنِّيْ لَكُمْ نَذِيْرٌ مُّبِيْنٌ ③

৪। যেন তোমরা আল্লাহ্র ইবাদত কর এবং তাঁহার তাক্ওয়া অবলম্বন কর এবং আমার আনুগত্য কর,'

اَنِ اعْبُدُوا اللّٰهَ وَاتَّقُوْهُ وَاَطِيْعُوْنِ ④

৫। তিনি তোমাদিগকে তোমাদের পাপসমূহ হইতে (যাহা তিনি চাহিবেন) ক্ষমা করিবেন এবং তোমাদিগকে নির্ধারিত সময় পর্যন্ত অবকাশ দিবেন। যদি তোমাদের জ্ঞান থাকে তাহা হইলে জানিয়া রাখ যে, যখন আল্লাহ্র নির্ধারিত সময় উপস্থিত হয় তখন উহা বিলম্বিত হয় না।'

يَغْفِرْ لَكُمْ مِّنْ ذُنُوْبِكُمْ وَيُؤَخِّرْكُمْ اِلٰٓى اَجَلٍ مُّسَمًّى ۭ اِنَّ اَجَلَ اللّٰهِ اِذَا جَاۗءَ لَا يُؤَخَّرُ ۘ لَوْ كُنْتُمْ تَعْلَمُوْنَ ⑤

৬। সে বলিল, 'হে আমার প্রতিপালক! আমি আমার জাতিকে দিবা-রাত্রি আহ্বান জানাইয়াছি,

قَالَ رَبِّ اِنِّيْ دَعَوْتُ قَوْمِيْ لَيْلًا وَّنَهَارًا ⑥

৭। কিন্তু আমার আহ্বান তাহাদিগকে (আমার নিকট হইতে) কেবল পলায়নে আরও বাড়াইয়া দিয়াছে,

فَلَمْ يَزِدْهُمْ دُعَاۗءِيْٓ اِلَّا فِرَارًا ⑦

৮। এবং যখনই আমি তাহাদিগকে আহ্বান জানাইয়াছি যেন তুমি তাহাদিগকে ক্ষমা কর, তখনই তাহারা তাহাদের অঙ্গুলী তাহাদের কর্ণে রাখিয়া দিয়াছে, এবং তাহারা তাহাদের কাপড় টানিয়া নিজদিগকে আচ্ছাদিত করিয়া লইয়াছে এবং (অস্বীকারে) জিদ্ ধরিয়াছে এবং চরম অহংকার প্রদর্শন করিয়াছে;

وَاِنِّيْ كُلَّمَا دَعَوْتُهُمْ لِتَغْفِرَ لَهُمْ جَعَلُوْٓا اَصَابِعَهُمْ فِيْٓ اٰذَانِهِمْ وَاسْتَغْشَوْا ثِيَابَهُمْ وَاَصَرُّوْا وَاسْتَكْبَرُوا اسْتِكْبَارًا ⑧

৯। অতঃপর আমি তাহাদিগকে উচ্চৈঃস্বরে (বক্তৃতার মাধ্যমে) আহ্বান জানাইয়াছি,

ثُمَّ إِنِّي دَعَوْتُهُمْ جِهَارًا

১০। অতঃপর আমি তাহাদের নিকট প্রকাশ্যে ঘোষণা করিয়াছি এবং তাহাদিগকে গোপনে গোপনেও অনেক বুঝাইয়াছি।'

ثُمَّ إِنِّي أَعْلَنتُ لَهُمْ وَأَسْرَرْتُ لَهُمْ إِسْرَارًا

১১। এবং আমি তাহাদিগকে বলিয়াছি, 'তোমরা তোমাদের প্রতিপালকের নিকট ক্ষমা প্রার্থনা কর, নিশ্চয় তিনি অতীব ক্ষমাশীল;

فَقُلْتُ اسْتَغْفِرُوا رَبَّكُمْ إِنَّهُ كَانَ غَفَّارًا

১২। তিনি তোমাদের উপর মুষলধারে বর্ষণশীল মেঘ পাঠাইবেন,

يُرْسِلِ السَّمَاءَ عَلَيْكُم مِّدْرَارًا

১৩। এবং ধন-সম্পদ ও সন্তান-সন্ততি দ্বারা তোমাদিগকে সাহায্য করিবেন এবং তোমাদের জন্য বাগানসমূহ উৎপন্ন করিবেন এবং তোমাদের জন্য নহরসমূহ প্রবাহিত করিবেন।

وَيُمْدِدْكُم بِأَمْوَالٍ وَبَنِينَ وَيَجْعَل لَّكُمْ جَنَّاتٍ
وَيَجْعَل لَّكُمْ أَنْهَارًا

১৪। তোমাদের কি হইয়াছে যে, তোমরা আল্লাহ্‌র নিকট হইতে মহত্ত্ব ও প্রজ্ঞার আশা রাখ না ?

مَّا لَكُمْ لَا تَرْجُونَ لِلَّهِ وَقَارًا

১৫। অথচ তিনি তোমাদিগকে (ক্রমবিকাশের ধারায়) বিভিন্ন আকার এবং অবস্থার মধ্য দিয়া সৃষ্টি করিয়াছেন।

وَقَدْ خَلَقَكُمْ أَطْوَارًا

১৬। তোমরা কি লক্ষ্য কর না, আল্লাহ্ কি ভাবে স্তরে স্তরে পরস্পর সামঞ্জস্যপূর্ণ সপ্ত আকাশ সৃষ্টি করিয়াছেন।

أَلَمْ تَرَوْا كَيْفَ خَلَقَ اللَّهُ سَبْعَ سَمَاوَاتٍ طِبَاقًا

১৭। এবং উহাতে চন্দ্রকে জ্যোতির্ময় করিয়া সৃষ্টি করিয়াছেন এবং সূর্যকে প্রদীপাকারে সৃষ্টি করিয়াছেন ?

وَجَعَلَ الْقَمَرَ فِيهِنَّ نُورًا وَجَعَلَ الشَّمْسَ
سِرَاجًا

১৮। এবং আল্লাহ্ তোমাদিগকে ভূমি হইতে উদ্‌গত করিয়াছেন উদ্ভিদের ন্যায়।

وَاللَّهُ أَنبَتَكُم مِّنَ الْأَرْضِ نَبَاتًا

১৯। অতঃপর তিনি তোমাদিগকে উহাতে ফিরাইয়া নিবেন এবং তিনি তোমাদিগকে সেখান হইতে উত্তমভাবে বাহির করিবেন।

ثُمَّ يُعِيدُكُمْ فِيهَا وَيُخْرِجُكُمْ إِخْرَاجًا

২০। এবং আল্লাহ্‌ই তোমাদের জন্য পৃথিবীকে বিস্তৃত করিয়াছেন,

وَاللَّهُ جَعَلَ لَكُمُ الْأَرْضَ بِسَاطًا

১ [২১] ২ ২১। যেন তোমরা উহার প্রশস্ত রাস্তাসমূহের উপর দিয়া বিচরণ করিতে পার।'

لِّتَسْلُكُوا مِنْهَا سُبُلًا فِجَاجًا

২২। নূহ বলিয়াছিল, 'হে আমার প্রতিপালক ! তাহারা আমার অবাধ্যতা করিয়াছে এবং এমন এক ব্যক্তির অনুসরণ করিতেছে যাহার ধন-সম্পদ এবং সন্তান-সন্ততি তাহার ক্ষতি বৃদ্ধি ব্যতিরেকে আর কিছুই করে নাই,

قَالَ نُوحٌ رَّبِّ إِنَّهُمْ عَصَوْنِي وَاتَّبَعُوا مَن لَّمْ
يَزِدْهُ مَالُهُ وَوَلَدُهُ إِلَّا خَسَارًا ﴿٢٢﴾

২৩। এবং (আমার বিরুদ্ধে) তাহারা বিরাট ষড়যন্ত্র করিয়াছে।

وَمَكَرُوا مَكْرًا كُبَّارًا ﴿٢٣﴾

২৪। "এবং তাহারা (পরস্পরকে) বলিতেছে, তোমরা তোমাদের মা'বূদদিগকে কখনও পরিত্যাগ করিও না, এবং পরিত্যাগ করিও না ওয়াদ্দকে এবং না সুওয়া'আকে, এবং না ইয়াগুসকে ও ইয়া'উককে এবং নাস্‌রকে।"

وَقَالُوا لَا تَذَرُنَّ آلِهَتَكُمْ وَلَا تَذَرُنَّ وَدًّا وَلَا
سُوَاعًا وَلَا يَغُوثَ وَيَعُوقَ وَنَسْرًا ﴿٢٤﴾

২৫। এবং তাহারা অনেক লোককে পথভ্রষ্ট করিয়াছে, সুতরাং তুমি যালেমদিগকে পথভ্রষ্টতা ব্যতিরেকে অন্য কিছুতে বৃদ্ধি করিও না।'

وَقَدْ أَضَلُّوا كَثِيرًا ۚ وَلَا تَزِدِ الظَّالِمِينَ إِلَّا
ضَلَالًا ﴿٢٥﴾

২৬। তাহাদিগকে তাহাদের পাপাচারের কারণে নিমজ্জিত করা হইল, অতঃপর তাহাদিগকে দাখিল করা হইল আগুনে। তখন তাহারা নিজেদের জন্য আল্লাহ্ ব্যতিরেকে কাহাকেও সাহায্যকারী পাইল না।

مِّمَّا خَطِيئَاتِهِمْ أُغْرِقُوا فَأُدْخِلُوا نَارًا فَلَمْ يَجِدُوا
لَهُم مِّن دُونِ اللَّهِ أَنصَارًا ﴿٢٦﴾

২৭। এবং নূহ বলিল, 'হে আমার প্রতিপালক ! তুমি ভূপৃষ্ঠে কাফেরদিগের মধ্য হইতে কোন গৃহবাসীকে ছাড়িও না,

وَقَالَ نُوحٌ رَّبِّ لَا تَذَرْ عَلَى الْأَرْضِ مِنَ الْكَافِرِينَ
دَيَّارًا ﴿٢٧﴾

২৮। কেননা, যদি তুমি তাহাদিগকে ছাড়িয়া দাও তাহা হইলে তাহারা তোমার বান্দাগণকেও পথভ্রষ্ট করিবে এবং তাহারা পাপাচারী এবং কাফের ব্যতিরেকে কাহাকেও জন্ম দিবে না,

إِنَّكَ إِن تَذَرْهُمْ يُضِلُّوا عِبَادَكَ وَلَا يَلِدُوا إِلَّا
فَاجِرًا كَفَّارًا ﴿٢٨﴾

২৯। হে আমার প্রতিপালক ! তুমি আমাকে, আমার পিতা মাতাকে এবং যে ব্যক্তি মো'মেন হইয়া আমার গৃহে দাখিল হয় তাহাকে এবং সকল মো'মেন পুরুষকে এবং সকল মো'মেন নারীকে ক্ষমা কর, এবং যালেমদিগকে ধ্বংস ব্যতিরেকে আর কিছুতে বৃদ্ধি করিও না।'

رَّبِّ اغْفِرْ لِي وَلِوَالِدَيَّ وَلِمَن دَخَلَ بَيْتِيَ مُؤْمِنًا وَ
لِلْمُؤْمِنِينَ وَالْمُؤْمِنَاتِ وَلَا تَزِدِ الظَّالِمِينَ إِلَّا تَبَارًا ﴿٢٩﴾

سُورَةُ الْجِنِّ مَكِّيَّةٌ (٧٢) ... 

## ৭২-সূরা আল্ জিন্ন্

*ইহা মক্কী সূরা, ইহাতে বিসমিল্লাহ্‌সহ ২৯ আয়াত ও ২ রুকূ আছে ।*

১। আল্লাহ্‌র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময় ।

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ①

২। তুমি বল, "আমার প্রতি ওহী করা হইয়াছে যে, জিন্নদের একটি দল (এই কুরআন) শ্রবণ করিয়াছে এবং তাহারা বলিয়াছেঃ 'নিশ্চয় আমরা এক বিস্ময়কর কুরআন শ্রবণ করিয়াছি,

قُلْ أُوْحِيَ إِلَيَّ أَنَّهُ اسْتَمَعَ نَفَرٌ مِّنَ الْجِنِّ فَقَالُوْٓا إِنَّا سَمِعْنَا قُرْاٰنًا عَجَبًا ②

৩। যাহা হেদায়াতের দিকে পরিচালিত করে, সুতরাং আমরা উহাতে ঈমান আনিয়াছি, এবং আমরা আমাদের প্রতিপালকের সহিত কাহাকেও শরীক করিব না ।'

يَّهْدِيْٓ إِلَى الرُّشْدِ فَاٰمَنَّا بِهٖ ۗ وَلَنْ نُّشْرِكَ بِرَبِّنَآ أَحَدًا ③

৪। 'প্রকৃত কথা এই যে, আমাদের প্রতিপালকের মর্যাদা অতীব মহান, তিনি কখনও নিজের জন্য কোন স্ত্রী এবং পুত্র গ্রহণ করেন নাই,

وَّأَنَّهُ تَعٰلٰى جَدُّ رَبِّنَا مَا اتَّخَذَ صَاحِبَةً وَّلَا وَلَدًا ④

৫। এবং আমাদের মধ্যে নির্বোধেরা আল্লাহ্ সম্পর্কে ডাহা মিথ্যা কথা বলিত,

وَّأَنَّهُ كَانَ يَقُوْلُ سَفِيْهُنَا عَلَى اللّٰهِ شَطَطًا ⑤

৬। এবং আমরা অবশ্যই এই ধারণা করিয়া আসিতেছিলাম যে, মানুষ এবং জিন্ন্ কখনও আল্লাহ্ সম্বন্ধে মিথ্যা কথা বলিতে পারে না ,

وَّأَنَّا ظَنَنَّآ أَنْ لَّنْ تَقُوْلَ الْإِنْسُ وَالْجِنُّ عَلَى اللّٰهِ كَذِبًا ⑥

৭। এবং এই কথাও সত্য যে, মানুষের মধ্য হইতে কতক পুরুষ জিন্নদের মধ্য হইতে কতক পুরুষের শরণাপন্ন হয় এবং এইভাবে তাহারা তাহাদিগকে আত্মম্ভরিতায় বাড়াইয়া দিয়াছে ,

وَّأَنَّهُ كَانَ رِجَالٌ مِّنَ الْإِنْسِ يَعُوْذُوْنَ بِرِجَالٍ مِّنَ الْجِنِّ فَزَادُوْهُمْ رَهَقًا ⑦

৮। এবং বস্তুতঃ তাহারা এইরূপ ধারণা করিয়াছিল যেভাবে তোমরা ধারণা কর যে, আল্লাহ্ কখনও কাহাকেও (নবী হিসাবে) আবির্ভূত করিবেন না,

وَّأَنَّهُمْ ظَنُّوْا كَمَا ظَنَنْتُمْ أَنْ لَّنْ يَّبْعَثَ اللّٰهُ أَحَدًا ⑧

৯। এবং আমরা আকাশকে স্পর্শ করিতে চেষ্টা করিলাম কিন্তু উহাকে অতি শক্ত প্রহরী এবং উল্কাসমূহ দ্বারা পরিপূর্ণ দেখিতে পাইলাম,

وَّأَنَّا لَمَسْنَا السَّمَآءَ فَوَجَدْنٰهَا مُلِئَتْ حَرَسًا شَدِيْدًا وَّشُهُبًا ⑨

১০। এবং আমরা শ্রবণের উদ্দেশ্যে উহার কতিপয় বসার স্থানে বসিতাম। কিন্তু এখন যে কেহ কিছু শুনিবার প্রচেষ্টা করিবে, সে নিজের জন্য এক উল্কাপিণ্ডকে ওৎ পাতিয়া বসিয়া থাকিতে দেখিতে পাইবে,

وَّاَنَّا كُنَّا نَقْعُدُ مِنْهَا مَقَاعِدَ لِلسَّمْعِ فَمَنْ يَّسْتَمِعِ الْاٰنَ يَجِدْ لَهٗ شِهَابًا رَّصَدًا ۙ﴿۱۰﴾

১১। এবং আমরা জানি না যে, পৃথিবীর অধিবাসীদের জন্য কোন অমংগলের ইচ্ছা করা হইয়াছে, না তাহাদের প্রতিপালক তাহাদের জন্য হেদায়াতের ফয়সালা করিয়াছেন,

وَّاَنَّا لَا نَدْرِیْۤ اَشَرٌّ اُرِيْدَ بِمَنْ فِی الْاَرْضِ اَمْ اَرَادَ بِهِمْ رَبُّهُمْ رَشَدًا ۙ﴿۱۱﴾

১২। এবং আমাদের মধ্যে কতক নেক লোক আছে এবং কতক ইহার বিপরীত— আমরা বিভিন্ন মত ও পথে বিভক্ত।

وَّاَنَّا مِنَّا الصّٰلِحُوْنَ وَمِنَّا دُوْنَ ذٰلِكَ ؕ كُنَّا طَرَآئِقَ قِدَدًا ۙ﴿۱۲﴾

১৩। এবং আমরা জানি যে, আমরা পৃথিবীতে আল্লাহ্কে (তাঁহার পরিকল্পনার ক্ষেত্রে) ব্যর্থ করিতে পারিব না এবং পলায়ন পূর্বকও তাঁহাকে ব্যর্থ করিতে পারিব না,

وَّاَنَّا ظَنَنَّاۤ اَنْ لَّنْ نُّعْجِزَ اللّٰهَ فِی الْاَرْضِ وَلَنْ نُّعْجِزَهٗ هَرَبًا ۙ﴿۱۳﴾

১৪। সুতরাং যখন আমরা হেদায়াতের বাণী শুনিলাম তখন ইহার উপর ঈমান আনিলাম। অতঃপর যে তাহার প্রতিপালকের উপর ঈমান আনে তাহার কোন ক্ষতি বা অবিচারের ভয় নাই।

وَّاَنَّا لَمَّا سَمِعْنَا الْهُدٰۤی اٰمَنَّا بِهٖ ؕ فَمَنْ يُّؤْمِنْۢ بِرَبِّهٖ فَلَا يَخَافُ بَخْسًا وَّلَا رَهَقًا ۙ﴿۱۴﴾

১৫। এবং আমাদের মধ্যে কতক আছে (আল্লাহ্‌র নিকট) আত্মসমর্পণকারী এবং কতক আছে অবাধ্য।' এবং যাহারা আত্মসমর্পণ করিয়াছে— ইহারাই হেদায়াতের অনুসন্ধান করে।

وَّاَنَّا مِنَّا الْمُسْلِمُوْنَ وَمِنَّا الْقٰسِطُوْنَ ؕ فَمَنْ اَسْلَمَ فَاُولٰٓئِكَ تَحَرَّوْا رَشَدًا ﴿۱۵﴾

১৬। এবং যাহারা অবাধ্য, বস্তুতঃ তাহারাই জাহান্নামের ইন্ধন।

وَاَمَّا الْقٰسِطُوْنَ فَكَانُوْا لِجَهَنَّمَ حَطَبًا ۙ﴿۱۶﴾

১৭। এবং যদি ইহারা (মক্কাবাসীরা) নির্দেশিত সঠিক পথে কায়েম হইত তাহা হইলে আমরা অবশ্যই তাহাদিগকে প্রচুর পানি পান করাইতাম,

وَّاَنْ لَّوِ اسْتَقَامُوْا عَلَی الطَّرِيْقَةِ لَاَسْقَيْنٰهُمْ مَّآءً غَدَقًا ۙ﴿۱۷﴾

১৮। যেন আমরা তাহাদিগকে উহা দ্বারা পরীক্ষা করি। এবং যে ব্যক্তি তাহার প্রতিপালকের স্মরণ হইতে বিমুখ হইয়া যাইবে—তাহাকে তিনি কঠিন আযাবের পথে পরিচালিত করিবেন।

لِّنَفْتِنَهُمْ فِيْهِ ؕ وَمَنْ يُّعْرِضْ عَنْ ذِكْرِ رَبِّهٖ يَسْلُكْهُ عَذَابًا صَعَدًا ۙ﴿۱۸﴾

১৯। এবং নিশ্চয় সকল মসজিদ আল্লাহ্‌র জন্য, সুতরাং তোমরা আল্লাহ্‌র সংগে অন্য কাহাকেও (মা'বুদরূপে) ডাকিও না।

وَّاَنَّ الْمَسٰجِدَ لِلّٰهِ فَلَا تَدْعُوْا مَعَ اللّٰهِ اَحَدًا ۙ﴿۱۹﴾

২০। এবং যখন আল্লাহ্র বান্দা তাঁহাকে ডাকিবার জন্য দণ্ডায়মান হয় তখন তাহারা তাহার নিকট ভিড় জমাইয়া
১ [২০] ১১ শ্বাসরোধ করার উপক্রম করে।

وَأَنَّهُ لَمَّا قَامَ عَبْدُ اللَّهِ يَدْعُوهُ كَادُوا يَكُونُونَ عَلَيْهِ لِبَدًا ۝

২১। তুমি বল, 'আমি কেবল আমার প্রতিপালককে ডাকি, এবং তাঁহার সহিত কাহাকেও শরীক করি না।'

قُلْ إِنَّمَا أَدْعُوا رَبِّي وَلَا أُشْرِكُ بِهِ أَحَدًا ۝

২২। তুমি বল, 'তোমাদের অনিষ্ট সাধন বা তোমাদিগকে হেদায়াত দানের কোন ক্ষমতা আমার নাই।'

قُلْ إِنِّي لَا أَمْلِكُ لَكُمْ ضَرًّا وَلَا رَشَدًا ۝

২৩। তুমি বল, 'আল্লাহ্ (অর্থাৎ তাঁহার আযাব) হইতে আমাকে আদৌ কেহই রক্ষা করিতে পারিবে না, এবং তিনি ব্যতীত আমি কখনও কোন আশ্রয়স্থল পাইব না।

قُلْ إِنِّي لَنْ يُجِيرَنِي مِنَ اللَّهِ أَحَدٌ وَلَنْ أَجِدَ مِنْ دُونِهِ مُلْتَحَدًا ۝

২৪। (আমার দায়িত্ব) শুধু আল্লাহ্র পক্ষ হইতে আগত বাণী এবং পয়গামসমূহ পৌছাইয়া দেওয়া।' এবং যে ব্যক্তি আল্লাহ্ ও তাঁহার রসূলের অবাধ্যতা করে নিশ্চয় তাহার জন্য জাহান্নামের আগুন রহিয়াছে, তাহারা তথায় দীর্ঘকাল বসবাস করিবে।

إِلَّا بَلَاغًا مِنَ اللَّهِ وَرِسٰلٰتِهِ وَمَنْ يَعْصِ اللَّهَ وَرَسُولَهُ فَإِنَّ لَهُ نَارَ جَهَنَّمَ خٰلِدِينَ فِيهَا أَبَدًا ۝

২৫। (তাহারা অস্বীকার করিতে থাকিবে) যতক্ষণ পর্যন্ত না তাহারা উহা প্রত্যক্ষ করিবে, যাহার প্রতিশ্রুতি তাহাদিগকে দেওয়া হইতেছে, তখন তাহারা অবশ্যই জানিবে যে, সাহায্যকারী হিসাবে অধিক দুর্বল কাহারা এবং সংখ্যার দিক দিয়া অধিক কম কাহারা।

حَتّٰى إِذَا رَأَوْا مَا يُوعَدُونَ فَسَيَعْلَمُونَ مَنْ أَضْعَفُ نَاصِرًا وَأَقَلُّ عَدَدًا ۝

২৬। তুমি বল, 'আমি জানি না, তোমাদের প্রতিশ্রুত বিষয় সন্নিকট অথবা আমার প্রতিপালক উহার জন্য কোন দীর্ঘ মেয়াদ নির্ধারণ করিয়াছেন।'

قُلْ إِنْ أَدْرِي أَقَرِيبٌ مَا تُوعَدُونَ أَمْ يَجْعَلُ لَهُ رَبِّي أَمَدًا ۝

২৭। তিনিই অদৃশ্য বিষয়ের পরিজ্ঞাতা, অতএব তিনি কাহারও উপর অদৃশ্য বিষয়সমূহ বহুল পরিমাণে প্রকাশ করেন না,

عٰلِمُ الْغَيْبِ فَلَا يُظْهِرُ عَلٰى غَيْبِهِ أَحَدًا ۝

২৮। কিন্তু এমন রসূল ছাড়া, যাহাকে তিনি মনোনীত করেন। অতঃপর নিশ্চয় তিনি তাহার সম্মুখে ও পশ্চাতে একদল প্রহরী (ফিরিশ্তা) পরিচালনা করেন,

إِلَّا مَنِ ارْتَضٰى مِنْ رَسُولٍ فَإِنَّهُ يَسْلُكُ مِنْ بَيْنِ يَدَيْهِ وَمِنْ خَلْفِهِ رَصَدًا ۝

২৯। যেন তিনি জানেন যে, তাহারা (রসূলগণ) তাহাদের প্রতিপালকের পয়গামসমূহ সঠিকভাবে পৌছাইয়া দিয়াছে।
বস্তুতঃ তিনি তাহাদের নিকট যাহা আছে সবকিছুকে পরিবেষ্টন করিয়া আছেন, এবং প্রত্যেক বস্তুর সংখ্যা গণনা করিয়া
২ [৯] ১২ রাখিয়াছেন।

لِيَعْلَمَ أَنْ قَدْ أَبْلَغُوا رِسٰلٰتِ رَبِّهِمْ وَأَحَاطَ بِمَا لَدَيْهِمْ وَأَحْصٰى كُلَّ شَيْءٍ عَدَدًا ۝

سُوْرَةُ الْمُزَّمِّلِ مَكِّيَّةٌ

## ৭৩-সূরা আল্ মুয্যাম্মেল

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্সহ ইহাতে ২১ আয়াত এবং ২ রুকূ আছে।*

১। আল্লাহ্র নামে, তিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময়।

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ①

২। হে বস্ত্রাবৃত ব্যক্তি!

يٰۤاَيُّهَا الْمُزَّمِّلُ ②

৩। তুমি রাত্রে (ইবাদতের জন্য) দণ্ডায়মান হও, অল্প অংশ ব্যতীত,

قُمِ الَّيْلَ اِلَّا قَلِيْلًا ③

৪। ইহার অর্ধেক অংশ অথবা ইহা হইতে কিছু কম কর,

نِّصْفَهٗۤ اَوِ انْقُصْ مِنْهُ قَلِيْلًا ④

৫। অথবা ইহার উপর কিছু বাড়াও এবং তরতীব সহকারে সুললিত কণ্ঠে কুরআন আবৃত্তি কর।

اَوْ زِدْ عَلَيْهِ وَرَتِّلِ الْقُرْاٰنَ تَرْتِيْلًا ⑤

৬। নিশ্চয় আমরা তোমার উপর গুরুভার কালাম নাযিল করিতে চলিয়াছি।

اِنَّا سَنُلْقِيْ عَلَيْكَ قَوْلًا ثَقِيْلًا ⑥

৭। নিশ্চয় (ইবাদতের উদ্দেশ্যে) রাত্রিকালের উত্থান আত্মশুদ্ধির জন্য সর্বাধিক কঠিন পন্থা এবং বাক্যালাপে সর্বাধিক দৃঢ়তাদানকারী।

اِنَّ نَاشِئَةَ الَّيْلِ هِيَ اَشَدُّ وَطْاً وَّاَقْوَمُ قِيْلًا ⑦

৮। নিশ্চয় দিবসে তুমি দীর্ঘ কর্ম ব্যস্ততায় নিমগ্ন থাক।

اِنَّ لَكَ فِي النَّهَارِ سَبْحًا طَوِيْلًا ⑧

৯। সুতরাং তুমি তোমার প্রতিপালকের নাম স্মরণ কর এবং পার্থিব সম্পর্ক বর্জন করিয়া তাঁহারই প্রতি পূর্ণ অনুরক্তির সহিত অনুরক্ত হও।

وَاذْكُرِ اسْمَ رَبِّكَ وَتَبَتَّلْ اِلَيْهِ تَبْتِيْلًا ⑨

১০। তিনিই পূর্ব ও পশ্চিমের প্রতিপালক; তিনি ব্যতীত কোন মা'বূদ নাই, অতএব তুমি তাঁহাকে অভিভাবক হিসাবে গ্রহণ কর।

رَبُّ الْمَشْرِقِ وَالْمَغْرِبِ لَاۤ اِلٰهَ اِلَّا هُوَ
فَاتَّخِذْهُ وَكِيْلًا ⑩

১১। এবং তাহারা যাহা কিছু বলে, তাহাতে তুমি ধৈর্য ধারণ কর, এবং তাহাদিগকে অতি সুন্দর ভাবে বর্জন কর।

وَاصْبِرْ عَلٰى مَا يَقُوْلُوْنَ وَاهْجُرْهُمْ
هَجْرًا جَمِيْلًا ⑪

১২। এবং তুমি আমাকে এবং নেয়ামতের অধিকারী (সত্যের প্রতি) মিথ্যারোপকারীদিগকে ছাড়িয়া দাও এবং তাহাদিগকে কিছুকাল অবকাশ দাও।

وَذَرْنِي وَالْمُكَذِّبِيْنَ أُولِي النَّعْمَةِ وَ
مَهِّلْهُمْ قَلِيْلًا ﴿١١﴾

১৩। নিশ্চয় আমাদের নিকট রহিয়াছে ভারী বেড়ীসমূহ এবং জ্বলন্ত জাহান্নাম,

إِنَّ لَدَيْنَا أَنْكَالًا وَّجَحِيْمًا ﴿١٢﴾

১৪। এবং কণ্ঠরোধকারী খাদ্য এবং যন্ত্রণাদায়ক আযাব—

وَّطَعَامًا ذَا غُصَّةٍ وَّعَذَابًا أَلِيْمًا ﴿١٣﴾

১৫। যেদিন পৃথিবী এবং পর্বতসমূহ কম্পিত হইতে থাকিবে এবং পর্বতগুলি ঝুরঝুরে বালুকা-স্তূপে পরিণত হইবে।

يَوْمَ تَرْجُفُ الْأَرْضُ وَالْجِبَالُ وَكَانَتِ الْجِبَالُ
كَثِيْبًا مَّهِيْلًا ﴿١٤﴾

১৬। নিশ্চয় আমরা তোমাদের নিকট প্রেরণ করিয়াছি এক রসূল তোমাদের উপর সাক্ষীস্বরূপ, যেরূপে ফেরআউনের নিকট প্রেরণ করিয়াছিলাম একজন রসূল,

إِنَّا أَرْسَلْنَا إِلَيْكُمْ رَسُوْلًا شَاهِدًا عَلَيْكُمْ
كَمَا أَرْسَلْنَا إِلَىٰ فِرْعَوْنَ رَسُوْلًا ﴿١٥﴾

১৭। কিন্তু ফেরাউন সেই রসূলকে অমান্য করিল, ফলে আমরা তাহাকে অতি ভয়ংকর ভাবে ধৃত করিয়াছিলাম।

فَعَصَىٰ فِرْعَوْنُ الرَّسُوْلَ فَأَخَذْنٰهُ أَخْذًا
وَّبِيْلًا ﴿١٦﴾

১৮। সুতরাং তোমরা যদি সেই দিনকে অস্বীকার কর, যাহা বালকদিগকে বৃদ্ধ করিয়া দিবে, তাহা হইলে তোমরা (আযাব হইতে) কিরূপে রক্ষা পাইবে ?

فَكَيْفَ تَتَّقُوْنَ إِنْ كَفَرْتُمْ يَوْمًا يَّجْعَلُ
الْوِلْدَانَ شِيْبًا ﴿١٧﴾

১৯। যেদিন আকাশ উহার দরুন বিদীর্ণ হইবে, তাঁহার প্রতিশ্রুতি অবশ্যই পূর্ণ হইবে।

السَّمَاءُ مُنْفَطِرٌ بِهِ ۚ كَانَ وَعْدُهُ
مَفْعُوْلًا ﴿١٨﴾

২০। নিশ্চয় ইহা উপদেশবাণী। অতএব যাহার ইচ্ছা সে নিজ
১ [২০] ১৩ প্রতিপালক অভিমুখী পথ অবলম্বন করুক।

إِنَّ هٰذِهٖ تَذْكِرَةٌ ۚ فَمَنْ شَاءَ اتَّخَذَ
إِلَىٰ رَبِّهٖ سَبِيْلًا ﴿١٩﴾ ع

২১। নিশ্চয় তোমার প্রতিপালক জানেন যে, তুমি দণ্ডায়মান হও রাত্রের দুই-তৃতীয়াংশের কিছু কম এবং কখনও অর্ধেকাংশ এবং কখনও বা এক-তৃতীয়াংশ, এবং (দণ্ডায়মান হয়) তাহাদের মধ্য হইতে একদলও যাহারা তোমার সঙ্গে রহিয়াছে। বস্তুতঃ আল্লাহ্ রাত্রি ও দিবসের পরিমাণকে নির্ধারণ করেন। তিনি জানেন যে, তোমরা কখনও (নামাযের)

إِنَّ رَبَّكَ يَعْلَمُ أَنَّكَ تَقُوْمُ أَدْنَىٰ مِنْ ثُلُثَيِ
الَّيْلِ وَنِصْفَهُ وَثُلُثَهُ وَطَائِفَةٌ مِّنَ
الَّذِيْنَ مَعَكَ ۚ وَاللّٰهُ يُقَدِّرُ الَّيْلَ
وَالنَّهَارَ ۚ عَلِمَ أَنْ لَّنْ تُحْصُوْهُ فَتَابَ عَلَيْكُمْ

فَاقْرَءُوْا مَا تَيَسَّرَ مِنَ الْقُرْاٰنِ ؕ عَلِمَ اَنْ
سَيَكُوْنُ مِنْكُمْ مَّرْضٰى ۙ وَاٰخَرُوْنَ يَضْرِبُوْنَ
فِى الْاَرْضِ يَبْتَغُوْنَ مِنْ فَضْلِ اللّٰهِ ۙ وَاٰخَرُوْنَ
يُقَاتِلُوْنَ فِىْ سَبِيْلِ اللّٰهِ ۖؗ فَاقْرَءُوْا مَا تَيَسَّرَ مِنْهُ ۙ وَ
اَقِيْمُوا الصَّلٰوةَ وَاٰتُوا الزَّكٰوةَ وَاَقْرِضُوا اللّٰهَ قَرْضًا
حَسَنًا ؕ وَمَا تُقَدِّمُوْا لِاَنْفُسِكُمْ مِّنْ خَيْرٍ تَجِدُوْهُ
عِنْدَ اللّٰهِ هُوَ خَيْرًا وَّاَعْظَمَ اَجْرًا ؕ وَاسْتَغْفِرُوا
اللّٰهَ ؕ اِنَّ اللّٰهَ غَفُوْرٌ رَّحِيْمٌ ۝٢٠

সময় গণনা করিতে পারিবে না, সুতরাং তিনি তোমাদের প্রতি সদয় দৃষ্টিপাত করিলেন। অতএব তোমরা কুরআন হইতে যতটুকু সহজসাধ্য হয় ততটুকু আবৃত্তি কর। তিনি ইহাও জানেন যে, তোমাদের মধ্যে কতক অসুস্থ হইবে এবং অন্য কতক আল্লাহ্‌র অনুগ্রহ অন্বেষণ করিয়া ভূপৃষ্ঠে ভ্রমণ করিবে এবং অন্য কতক আল্লাহ্‌র পথে জিহাদ করিবে। সুতরাং উহা হইতে যতটুকু সহজসাধ্য হয় তোমরা ততটুকু আবৃত্তি কর; এবং তোমরা নামায কায়েম কর এবং যাকাত দাও এবং উত্তম ভাবে আল্লাহ্‌কে ঋণ দান কর। এবং তোমরা যে কোন সৎকর্ম নিজেদের কল্যাণের জন্য আগে পাঠাইবে, আল্লাহ্‌র নিকট তোমরা উহা পাইবে। উহা অতি উত্তম এবং পুরস্কার হিসাবে অতি মহৎ হইবে; এবং তোমরা আল্লাহ্‌র নিকট ক্ষমা প্রার্থনা কর, নিশ্চয় আল্লাহ্ অতীব ক্ষমাশীল, পরম
২/১৪ দয়াময়।




## ৭৪- সূরা আল্ মুদ্দাস্সের

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্‌সহ ইহাতে ৫৭ আয়াত এবং ২ রুকূ আছে ।*

১। আল্লাহ্‌র নামে, তিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময় ।
بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ①

২। হে পোষাকাবৃত্ত ব্যক্তি ।
يٰٓاَيُّهَا الْمُدَّثِّرُ ②

৩। তুমি উঠ এবং সতর্ক কর,
قُمْ فَاَنْذِرْ ③

৪। এবং তোমার প্রতিপালকের মহত্ব ঘোষণা কর,
وَرَبَّكَ فَكَبِّرْ ④

৫। এবং তুমি তোমার পোষাক-পরিচ্ছদকে পবিত্র রাখ,
وَثِيَابَكَ فَطَهِّرْ ⑤

৬। এবং অপবিত্রতাকে বর্জন কর;
وَالرُّجْزَ فَاهْجُرْ ⑥

৭। এবং তুমি এইজন্য দান করিও না যাহাতে (বিনিময়ে) অধিক পাও,
وَلَا تَمْنُنْ تَسْتَكْثِرُ ⑦

৮। এবং তুমি তোমার প্রতিপালকের (সন্তুষ্টি লাভের) জন্য ধৈর্য ধারণ কর ।
وَلِرَبِّكَ فَاصْبِرْ ⑧

৯। এবং যখন শিংঙ্গায় ফুৎকার দেওয়া হইবে,
فَاِذَا نُقِرَ فِي النَّاقُوْرِ ⑨

১০। তখন সেইদিন হইবে বড়ই কঠিন দিন,
فَذٰلِكَ يَوْمَئِذٍ يَّوْمٌ عَسِيْرٌ ⑩

১১। যাহা কাফেরদের জন্য আদৌ সহজ হইবে না ।
عَلَى الْكٰفِرِيْنَ غَيْرُ يَسِيْرٍ ⑪

১২। তুমি আমাকে এবং যাহাকে আমি সৃষ্টি করিয়াছি তাহাকে একাকী ছাড়িয়া দাও,
ذَرْنِيْ وَمَنْ خَلَقْتُ وَحِيْدًا ⑫

১৩। এবং আমি তাহাকে বিপুল সম্পদ দান করিয়াছি,
وَّجَعَلْتُ لَهٗ مَالًا مَّمْدُوْدًا ⑬

১৪। এবং সন্তান-সন্ততি—(তাহার) সম্মুখে অবস্থানকারী রূপে,
وَّبَنِيْنَ شُهُوْدًا ⑭

১৫। এবং আমি তাহার জন্য প্রস্তুত করিয়াছি আরামদায়ক (জীবন-যাত্রার) যাবতীয় উপকরণ;
وَّمَهَّدْتُّ لَهٗ تَمْهِيْدًا ⑮

| | |
|---|---|
| ১৬। তথাপি সে লোভ করে যেন আমি (তাহাকে) আরও দিই, | ثُمَّ يَطْمَعُ أَنْ أَزِيْدَ ۝١٥ |
| ১৭। কখনও নহে, সে নিশ্চয় আমাদের নিদর্শনসমূহের পরম শত্রু ছিল। | كَلَّا ۖ إِنَّهٗ كَانَ لِاٰيٰتِنَا عَنِيْدًا ۝١٦ |
| ১৮। অচিরেই আমি তাহাকে ক্রমবর্ধমান কঠোর আযাবে আক্রান্ত করিব। | سَاُرْهِقُهٗ صَعُوْدًا ۝١٧ |
| ১৯। নিশ্চয় সে চিন্তা করিল এবং আন্দাজ করিল, | إِنَّهٗ فَكَّرَ وَقَدَّرَ ۝١٨ |
| ২০। অতএব ধ্বংস হউক সে! সে কিরূপ আন্দাজ করিল! | فَقُتِلَ كَيْفَ قَدَّرَ ۝١٩ |
| ২১। ধ্বংস হউক সে আবারও! সে কিরূপ আন্দাজ করিল, | ثُمَّ قُتِلَ كَيْفَ قَدَّرَ ۝٢٠ |
| ২২। সে পুনরায় তাকাইয়া দেখিল, | ثُمَّ نَظَرَ ۝٢١ |
| ২৩। অতঃপর সে ভ্রুকুঞ্চিত করিল এবং মুখ বিকৃত করিল, | ثُمَّ عَبَسَ وَبَسَرَ ۝٢٢ |
| ২৪। অতঃপর সে পৃষ্ঠ প্রদর্শন করিল এবং অহংকার করিল, | ثُمَّ أَدْبَرَ وَاسْتَكْبَرَ ۝٢٣ |
| ২৫। এবং সে বলিল, 'ইহা যাদু ব্যতীত কিছু নহে, যাহা নকল করা হইয়াছে; | فَقَالَ إِنْ هٰذَآ إِلَّا سِحْرٌ يُّؤْثَرُ ۝٢٤ |
| ২৬। ইহা মানুষের কথা ছাড়া কিছু নহে।' | إِنْ هٰذَآ إِلَّا قَوْلُ الْبَشَرِ ۝٢٥ |
| ২৭। অচিরেই আমি তাহাকে 'সাকারে' (জাহান্নামে) নিক্ষেপ করিব। | سَاُصْلِيْهِ سَقَرَ ۝٢٦ |
| ২৮। এবং তোমাকে কিসে অবহিত করিবে যে সেই 'সাকার' কি? | وَمَآ أَدْرٰىكَ مَا سَقَرُ ۝٢٧ |
| ২৯। ইহা কিছুই বাকী রাখে না এবং ইহা কিছুই ছাড়ে না। | لَا تُبْقِيْ وَلَا تَذَرُ ۝٢٨ |
| ৩০। ইহা মনুষ্য চামড়াকে ঝল্সাইয়া দেয়। | لَوَّاحَةٌ لِّلْبَشَرِ ۝٢٩ |
| ৩১। যাহার উপর উনিশ জন (প্রহরী) আছে। | عَلَيْهَا تِسْعَةَ عَشَرَ ۝٣٠ |
| ৩২। এবং ফিরিশ্তা ব্যতীত আমরা অন্য কাহাকেও (জাহান্নামের) আগুনের প্রহরী নিযুক্ত করি নাই। এবং আমরা তাহাদের সংখ্যা নির্ধারণ করি নাই কিন্তু কেবল ঐ সকল | وَمَا جَعَلْنَآ أَصْحٰبَ النَّارِ إِلَّا مَلٰٓئِكَةً ۪ وَّمَا جَعَلْنَا عِدَّتَهُمْ إِلَّا فِتْنَةً لِّلَّذِيْنَ كَفَرُوْا ۙ لِيَسْتَيْقِنَ الَّذِيْنَ |

أُوتُوا الْكِتٰبَ وَيَزْدَادَ الَّذِينَ اٰمَنُوٓا إِيمَانًا وَّلَا يَرْتَابَ
الَّذِينَ أُوتُوا الْكِتٰبَ وَالْمُؤْمِنُونَ ۙ وَلِيَقُولَ الَّذِينَ
فِي قُلُوبِهِم مَّرَضٌ وَّالْكٰفِرُونَ مَاذَآ أَرَادَ اللّٰهُ بِهٰذَا
مَثَلًا ۚ كَذٰلِكَ يُضِلُّ اللّٰهُ مَن يَّشَآءُ وَيَهْدِي مَن
يَّشَآءُ ۚ وَمَا يَعْلَمُ جُنُودَ رَبِّكَ إِلَّا هُوَ ۚ وَمَا هِيَ إِلَّا
ذِكْرٰى لِلْبَشَرِ ۝

লোকের জন্য পরীক্ষাস্বরূপ যাহারা অস্বীকার করিয়াছে যেন তাহারা বিশ্বাস আনয়ন করিতে পারে যাহাদিগকে কিতাব দেওয়া হইয়াছে এবং যেন তাহারা ঈমানে বৃদ্ধি লাভ করে, যাহারা ঈমান আনিয়াছে; এবং যাহাদিগকে কিতাব দেওয়া হইয়াছে তাহারা এবং মো'মেনগণ যেন সন্দেহ না করে; এবং ফলে যাহাদের অন্তরে ব্যাধি আছে তাহারা এবং অন্যান্য কাফেররা বলিতে পারে, 'এইরূপ উপমা দ্বারা আল্লাহ্ কি ইচ্ছা করিয়াছেন ?' এইরূপে আল্লাহ্ যাহাকে ইচ্ছা করেন পথভ্রষ্ট হইতে দেন এবং যাহাকে ইচ্ছা করেন পথ প্রদর্শন করেন। বস্তুতঃপক্ষে তোমার প্রতিপালকের সৈন্যদলকে তিনি ব্যতীত আর কেহই জানে না। এবং ইহা মানুষের জন্য উপদেশ-বাণী
১ [৩২] ১৫ ব্যতীত কিছু নহে।

كَلَّا وَالْقَمَرِ ۝

৩৩। কখনও নহে, চন্দ্রের কসম,

وَالَّيْلِ إِذْ أَدْبَرَ ۝

৩৪। এবং রাত্রির কসম যখন ইহার অবসান ঘটে,

وَالصُّبْحِ إِذَآ أَسْفَرَ ۝

৩৫। এবং প্রভাতের কসম যখন উহা সমুজ্জ্বল হয়,

إِنَّهَا لَإِحْدَى الْكُبَرِ ۝

৩৬। নিশ্চয় ইহা মহা বিপদসমূহের অন্যতম,

نَذِيرًا لِّلْبَشَرِ ۝

৩৭। মানুষের জন্য সতর্ককারী,

لِمَن شَآءَ مِنكُمْ أَن يَتَقَدَّمَ أَوْ يَتَأَخَّرَ ۝

৩৮। তোমাদের মধ্যে সেই ব্যক্তির জন্য যে চাহে (সৎ কাজে) অগ্রসর হইতে অথবা পশ্চাদপসরণ করিতে,

كُلُّ نَفْسٍۭ بِمَا كَسَبَتْ رَهِينَةٌ ۝

৩৯। প্রত্যেক ব্যক্তি তাহার কৃত-কর্মের জন্য দায়ী;

إِلَّآ أَصْحٰبَ الْيَمِينِ ۝

৪০। ডানপার্শ্ববর্তী লোকগণ ব্যতীত,

فِي جَنّٰتٍ ۛ يَتَسَآءَلُونَ ۝

৪১। যাহারা জান্নাতে থাকিবে, তাহারা জিজ্ঞাসাবাদ করিবে—

عَنِ الْمُجْرِمِينَ ۝

৪২। অপরাধীদের নিকট হইতে,

مَا سَلَكَكُمْ فِي سَقَرَ ۝

৪৩। 'তোমাদিগকে কিসে 'সাকারে' (জাহান্নামে) প্রবিষ্ট করিল ?'

قَالُوا لَمْ نَكُ مِنَ الْمُصَلِّينَ ۝

৪৪। তাহারা বলিবে, 'আমরা নামাযীদের অন্তর্গত ছিলাম না,

৪৫। এবং আমরা মিসকীনদিগকে আহার্য দান করিতাম না,

وَلَمْ نَكُ نُطْعِمُ الْمِسْكِينَ

৪৬। এবং বাজে-গল্পকারীদের সংগে মিলিয়া আমরা বাজে গল্প করিয়া বেড়াইতাম,

وَكُنَّا نَخُوضُ مَعَ الْخَائِضِينَ

৪৭। এবং বিচার দিবসকে আমরা মিথ্যা বলিয়া অস্বীকার করিতাম,

وَكُنَّا نُكَذِّبُ بِيَوْمِ الدِّينِ

৪৮। এমন কি আমাদের উপর মৃত্যু আসিয়া উপস্থিত হইল।'

حَتَّىٰ أَتَانَا الْيَقِينُ

৪৯। সুতরাং কোন শাফা'য়াতকারীর শাফা'য়াত তাহাদের কোন উপকারে আসিবে না।

فَمَا تَنْفَعُهُمْ شَفَاعَةُ الشَّافِعِينَ

৫০। তাহাদের কি হইয়াছে যে, তাহারা উপদেশ হইতে এমনভাবে মুখ ফিরাইয়া লইতেছে,

فَمَا لَهُمْ عَنِ التَّذْكِرَةِ مُعْرِضِينَ

৫১। যেন তাহারা আতংকিত গর্দভ,

كَأَنَّهُمْ حُمُرٌ مُسْتَنْفِرَةٌ

৫২। যাহারা সিংহ দেখিয়া পলায়ন করিতেছে ?

فَرَّتْ مِنْ قَسْوَرَةٍ

৫৩। বরং তাহাদের মধ্যে প্রত্যেকেই কামনা করে যেন তাহাকে উন্মুক্ত কিতাব প্রদান করা হয়।

بَلْ يُرِيدُ كُلُّ امْرِئٍ مِنْهُمْ أَنْ يُؤْتَىٰ صُحُفًا مُنَشَّرَةً

৫৪। কখনও নহে, বস্তুতঃ তাহারা পরকালকেই ভয় করে না।

كَلَّا بَلْ لَا يَخَافُونَ الْآخِرَةَ

৫৫। কখনও নহে, নিশ্চয় ইহা (কুরআন) এক উপদেশ-বাণী।

كَلَّا إِنَّهُ تَذْكِرَةٌ

৫৬। সুতরাং যাহার ইচ্ছা সে উহা হইতে উপদেশ গ্রহণ করুক।

فَمَنْ شَاءَ ذَكَرَهُ

৫৭। এবং তাহারা কখনও উপদেশ গ্রহণ করিবে না, যদি না
২ আল্লাহ্ চাহেন। তিনিই একমাত্র ভয়ের যোগ্য এবং ক্ষমা
[৫] দানের অধিকারী।
১৬

وَمَا يَذْكُرُونَ إِلَّا أَنْ يَشَاءَ اللَّهُ هُوَ أَهْلُ التَّقْوَىٰ وَأَهْلُ الْمَغْفِرَةِ

سُوْرَةُ الْقِيَامَةِ مَكِّيَّةٌ

## ৭৫-সূরা আল্ কিয়ামা

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্‌সহ ইহাতে ৪১ আয়াত এবং ২ রুকূ আছে।*

| | |
|---|---|
| ১। আল্লাহ্‌র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময়। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ① |
| ২। না, আমি কিয়ামত দিবসের কসম খাইতেছি। | لَآ اُقْسِمُ بِيَوْمِ الْقِيٰمَةِ ② |
| ৩। পুনরায় (বলিতেছি) না, আমি পুনঃপুনঃ ভর্ৎসনাকারী আত্মার কসম খাইতেছি, (যে কিয়ামত দিবস অবশ্যম্ভাবী)। | وَلَآ اُقْسِمُ بِالنَّفْسِ اللَّوَّامَةِ ③ |
| ৪। মানুষ কি ধারণা করে যে, আমরা তাহার অস্থিসমূহকে কখনও একত্রিত করিব না? | اَيَحْسَبُ الْاِنْسَانُ اَلَّنْ نَّجْمَعَ عِظَامَهٗ ④ |
| ৫। না, বরং আমরা তাহার আঙ্গুলের অগ্রভাগগুলিকেও পুনর্বিন্যস্ত করিতে সক্ষম। | بَلٰى قٰدِرِيْنَ عَلٰٓى اَنْ نُّسَوِّيَ بَنَانَهٗ ⑤ |
| ৬। তথাপি মানুষ অনবরত তাঁহার সম্মুখে পাপাচারে লিপ্ত থাকিতে চাহে। | بَلْ يُرِيْدُ الْاِنْسَانُ لِيَفْجُرَ اَمَامَهٗ ⑥ |
| ৭। সে জিজ্ঞাসা করে, 'কিয়ামতের দিন কখন হইবে?' | يَسْـَٔلُ اَيَّانَ يَوْمُ الْقِيٰمَةِ ⑦ |
| ৮। অতএব যখন চক্ষু ঝল্‌সাইয়া যাইবে, | فَاِذَا بَرِقَ الْبَصَرُ ⑧ |
| ৯। এবং চন্দ্রে গ্রহণ লাগিবে, | وَخَسَفَ الْقَمَرُ ⑨ |
| ১০। এবং সূর্য এবং চন্দ্র উভয়কে (গ্রহণে) একত্রিত করা হইবে, | وَجُمِعَ الشَّمْسُ وَالْقَمَرُ ⑩ |
| ১১। সেদিন মানুষ বলিবে, 'পালাইবার স্থান কোথায়?' | يَقُوْلُ الْاِنْسَانُ يَوْمَئِذٍ اَيْنَ الْمَفَرُّ ⑪ |
| ১২। কখনও না, কোন আশ্রয়স্থল নাই! | كَلَّا لَا وَزَرَ ⑫ |
| ১৩। সেদিন কেবল তোমার প্রতিপালকের নিকট আশ্রয়স্থল হইবে। | اِلٰى رَبِّكَ يَوْمَئِذِ ۨالْمُسْتَقَرُّ ⑬ |
| ১৪। সেদিন ইনসানকে অবহিত করা হইবে যাহা সে অগ্রে প্রেরণ করিয়াছে এবং যাহা সে পশ্চাতে ফেলিয়া আসিয়াছে। | يُنَبَّؤُا الْاِنْسَانُ يَوْمَئِذٍۢ بِمَا قَدَّمَ وَاَخَّرَ ⑭ |

১৫। প্রকৃতপক্ষে ইনসান তাহার নিজের সম্বন্ধে সম্যক অবহিত,

بَلِ الْاِنْسَانُ عَلٰى نَفْسِهٖ بَصِيْرَةٌ

১৬। সে যতই ওজর-আপত্তি উপস্থাপন করুক না কেন।

وَّلَوْ اَلْقٰى مَعَاذِيْرَهٗ

১৭। (হে নবী!) তুমি ইহার (কুরআনের) সম্বন্ধে (আয়ত্তে আনিবার জন্য) তোমার জিহ্বাকে দ্রুত সঞ্চালিত করিও না।

لَا تُحَرِّكْ بِهٖ لِسَانَكَ لِتَعْجَلَ بِهٖ

১৮। নিশ্চয় ইহা সংকলন করিবার ও পাঠ করিয়া শুনাইবার দায়িত্ব আমাদের উপর।

اِنَّ عَلَيْنَا جَمْعَهٗ وَقُرْاٰنَهٗ

১৯। অতএব যখন আমরা ইহা পাঠ করি তখন তুমিও ইহা পাঠের অনুসরণ করিও।

فَاِذَا قَرَاْنٰهُ فَاتَّبِعْ قُرْاٰنَهٗ

২০। অতঃপর ইহাকে সুস্পষ্টভাবে ব্যাখ্যা করার দায়িত্ব আমাদের উপর।

ثُمَّ اِنَّ عَلَيْنَا بَيَانَهٗ

২১। কখনও না, বরং তোমরা ত্বরিৎলভ্য (পার্থিব) নেয়ামতকে ভালবাস;

كَلَّا بَلْ تُحِبُّوْنَ الْعَاجِلَةَ

২২। এবং পরকালের জীবনকে তোমরা পরিহার কর।

وَتَذَرُوْنَ الْاٰخِرَةَ

২৩। সেদিন কতক মুখমণ্ডল উজ্জ্বল-উৎফুল্ল হইবে,

وُجُوْهٌ يَّوْمَئِذٍ نَّاضِرَةٌ

২৪। স্বীয় প্রতিপালকের প্রতি তাকাইয়া থাকিবে;

اِلٰى رَبِّهَا نَاظِرَةٌ

২৫। এবং কতক মুখমণ্ডল বিষণ্ণ হইবে,

وَوُجُوْهٌ يَّوْمَئِذٍۭ بَاسِرَةٌ

২৬। তাহারা ধারণা করিবে যে, তাহাদিগকে মেরুদণ্ড ভঙ্গকারী শাস্তি দেওয়া হইবে।

تَظُنُّ اَنْ يُّفْعَلَ بِهَا فَاقِرَةٌ

২৭। কখনও না, যখন প্রাণ-বায়ু কণ্ঠদেশ পর্যন্ত পৌঁছিয়া যাইবে,

كَلَّا اِذَا بَلَغَتِ التَّرَاقِيَ

২৮। এবং বলা হইবে, '(তাহাকে রক্ষা করিবার জন্য) কোন ঝাড়ফুঁক প্রদানকারী আছে কি?'

وَقِيْلَ مَنْ رَاقٍ

২৯। এবং প্রত্যেকে বিশ্বাস করিবে যে, নিশ্চয় বিদায়-মুহূর্ত উপস্থিত হইয়াছে,

وَّظَنَّ اَنَّهُ الْفِرَاقُ

৩০। এবং যখন (মৃত্যু-যন্ত্রণায়) পায়ের এক নলি অপর নলির সঙ্গে ঘর্ষণ করিবে।

وَالْتَفَّتِ السَّاقُ بِالسَّاقِ

৩০। إِلَىٰ رَبِّكَ يَوْمَئِذٍ الْمَسَاقُ ٣٠

১ ৩১। সেই দিন তোমার প্রতিপালকের দিকে হাঁকাইয়া লইয়া
[৩১] যাওয়া হইবে।
১৭

فَلَا صَدَّقَ وَلَا صَلَّىٰ ٣١

৩২। কেননা সে (সত্যের) তসদীকও (সত্যায়নও) করিল না এবং নামাযও পড়িল না;

وَلَٰكِن كَذَّبَ وَتَوَلَّىٰ ٣٢

৩৩। বরং সে (সত্যকে) মিথ্যা বলিয়া প্রত্যাখ্যান করিল এবং মুখ ফিরাইয়া লইল;

ثُمَّ ذَهَبَ إِلَىٰ أَهْلِهِ يَتَمَطَّىٰ ٣٣

৩৪। অতঃপর সে নিজ পরিবার-পরিজনের নিকট গর্বভরে গমন করিল।

أَوْلَىٰ لَكَ فَأَوْلَىٰ ٣٤

৩৫। (হে মানুষ) দুর্ভোগ তোমার জন্য! আবারও দুর্ভোগ!

ثُمَّ أَوْلَىٰ لَكَ فَأَوْلَىٰ ٣٥

৩৬। পুনরায় (বলিতেছি) দুর্ভোগ তোমার জন্য! আবারও দুর্ভোগ!

أَيَحْسَبُ الْإِنسَانُ أَن يُتْرَكَ سُدًى ٣٦

৩৭। ইনসান কি মনে করে যে, তাহাকে বল্গাহীনভাবে ব্যর্থ ছাড়িয়া দেওয়া হইবে ?

أَلَمْ يَكُ نُطْفَةً مِّن مَّنِيٍّ يُمْنَىٰ ٣٧

৩৮। সে কি (এক সময়ে) এমন শুক্র-বীর্যের বিন্দু ছিল না যাহা (মাতৃগর্ভে) নিক্ষিপ্ত হয় ?

ثُمَّ كَانَ عَلَقَةً فَخَلَقَ فَسَوَّىٰ ٣٨

৩৯। অতঃপর উহা এক আঁঠাল জমাট রক্তপিণ্ডে পরিণত হয়, তৎপর (উহাকে) তিনি আকৃতি দান করেন, অতঃপর তিনি (উহাকে) পরিপূর্ণতা দান করেন।

فَجَعَلَ مِنْهُ الزَّوْجَيْنِ الذَّكَرَ وَالْأُنثَىٰ ٣٩

৪০। অতঃপর তিনি উহা হইতে জোড়া জোড়া করিয়া সৃষ্টি করেন— নর ও নারী।

أَلَيْسَ ذَٰلِكَ بِقَادِرٍ عَلَىٰ أَن يُحْيِيَ الْمَوْتَىٰ ٤٠

২ ৪১ : তথাপি কি এইরূপ এক অস্তিত্ববান (আল্লাহ্) মৃতকে
[৪০] জীবিত করিতে সক্ষম নহেন ?
১৮

ركوعاتها ٢ — سُوْرَةُ الدَّهْرِ مَكِّيَّةٌ (٧٦) — اٰياتها ٣٢

## ৭৬-সূরা আদ্ দাহ্‌র

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্‌সহ ইহাতে ৩২ আয়াত এবং ২ রুকূ আছে।*

১। আল্লাহ্‌র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময়।

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ①

২। অবশ্যই ইনসানের উপর মহাকাল প্রবাহের মধ্য হইতে এমন বিশেষ এক সময় আসিয়াছিল যখন সে কোন উল্লেখযোগ্য বস্তুই ছিল না।

هَلْ اَتٰى عَلَى الْاِنْسَانِ حِيْنٌ مِّنَ الدَّهْرِ لَمْ يَكُنْ شَيْـًٔا مَّذْكُوْرًا ②

৩। নিশ্চয় আমরা ইনসানকে (বিভিন্ন শক্তি) মিশ্রিত শুক্র-বীর্য হইতে সৃষ্টি করিয়াছি যেন আমরা তাহাকে পরীক্ষা করিতে পারি; অতঃপর আমরা তাহাকে সম্যক শ্রবণকারী এবং দর্শনকারী [illegible]য়াছি।

اِنَّا خَلَقْنَا الْاِنْسَانَ مِنْ نُّطْفَةٍ اَمْشَاجٍ ۖ نَّبْتَلِيْهِ فَجَعَلْنٰهُ سَمِيْعًا بَصِيْرًا ③

৪। নিশ্চয় আমরা তাহাকে সঠিক পথ দেখাইয়াছি, হয় তো সে কৃতজ্ঞ হইবে, নয় তো সে অকৃতজ্ঞ হইবে।

اِنَّا هَدَيْنٰهُ السَّبِيْلَ اِمَّا شَاكِرًا وَّاِمَّا كَفُوْرًا ④

৫। নিশ্চয় আমরা কাফেরদের জন্য শৃঙ্খল, গলার বেড়ী এবং প্রজ্জ্বলিত অগ্নি প্রস্তুত করিয়া রাখিয়াছি।

اِنَّآ اَعْتَدْنَا لِلْكٰفِرِيْنَ سَلٰسِلَا۠ وَاَغْلٰلًا وَّسَعِيْرًا ⑤

৬। নিশ্চয় নেক বান্দাগণ এমন পানপাত্র হইতে পান করিবে যাহার মধ্যে কর্পূরের সংমিশ্রণ থাকিবে—

اِنَّ الْاَبْرَارَ يَشْرَبُوْنَ مِنْ كَاْسٍ كَانَ مِزَاجُهَا كَافُوْرًا ⑥

৭। এমন একটি ঝরণার যাহা হইতে আল্লাহ্‌র বান্দাগণ পান করিবে, যাহাকে তাহারা প্রচেষ্টা দ্বারা উত্তম প্রবাহে প্রবাহিত করিবে।

عَيْنًا يَّشْرَبُ بِهَا عِبَادُ اللّٰهِ يُفَجِّرُوْنَهَا تَفْجِيْرًا ⑦

৮। তাহারা নিজেদের মানত পূর্ণ করে এবং সেই দিনকে ভয় করে যাহার অকল্যাণ সর্বব্যাপী বিস্তৃত হইয়া পড়িবে।

يُوْفُوْنَ بِالنَّذْرِ وَيَخَافُوْنَ يَوْمًا كَانَ شَرُّهٗ مُسْتَطِيْرًا ⑧

৯। এবং তাহারা তাঁহারই প্রেমে মিসকীন, এতীম এবং বন্দীকে আহার করায়;

وَيُطْعِمُوْنَ الطَّعَامَ عَلٰى حُبِّهٖ مِسْكِيْنًا وَّيَتِيْمًا وَّاَسِيْرًا ⑨

১০। (এবং তাহাদিগকে বলে) 'আমরা তোমাদিগকে কেবল আল্লাহ্‌র সন্তুষ্টি লাভের উদ্দেশ্যে আহার করাই, আমরা তোমাদের নিকট কোন প্রতিদান চাহি না এবং কোন কৃতজ্ঞতাও না।

اِنَّمَا نُطْعِمُكُمْ لِوَجْهِ اللّٰهِ لَا نُرِيْدُ مِنْكُمْ جَزَآءً وَّلَا شُكُوْرًا ⑩

১১। নিশ্চয় আমরা আমাদের প্রতিপালকের নিকট হইতে (আসন্ন) ভ্রুকুঞ্চনকারী এবং মুখ বিকৃতকারী দিনকে ভয় করি।'

إِنَّا نَخَافُ مِن رَّبِّنَا يَوْمًا عَبُوسًا قَمْطَرِيرًا ١١

১২। সুতরাং আল্লাহ্ তাহাদিগকে সেই দিনের অনিষ্ট হইতে রক্ষা করিবেন এবং তাহাদিগকে প্রফুল্লতা এবং আনন্দ দান করিবেন।

فَوَقَاهُمُ اللَّهُ شَرَّ ذَٰلِكَ الْيَوْمِ وَلَقَّاهُمْ نَضْرَةً وَسُرُورًا ١٢

১৩। এবং যেহেতু তাহারা ধৈর্য ধারণ করিয়াছে, তিনি তাহাদিগকে বিনিময়ে জান্নাত এবং রেশমী বস্ত্র দান করিবেন।

وَجَزَاهُم بِمَا صَبَرُوا جَنَّةً وَحَرِيرًا ١٣

১৪। তাহারা তথায় পালংকের উপর হেলান দিয়া বসিবে, তথায় তাহারা না প্রখর রৌদ্র অনুভব করিবে এবং না প্রচণ্ড শীত।

مُّتَّكِئِينَ فِيهَا عَلَى الْأَرَائِكِ ۖ لَا يَرَوْنَ فِيهَا شَمْسًا وَلَا زَمْهَرِيرًا ١٤

১৫। এবং তাহাদের উপর উহার ছায়াসমূহ নিকটে বিরাজমান থাকিবে, এবং উহার গুচ্ছবদ্ধ ফলরাজি তাহাদের নাগালের আওতায় আনিয়া দেওয়া হইবে।

وَدَانِيَةً عَلَيْهِمْ ظِلَالُهَا وَذُلِّلَتْ قُطُوفُهَا تَذْلِيلًا ١٥

১৬। এবং তাহাদের মধ্যে রৌপ্য-নির্মিত ভোজন-পাত্র এবং পান-পাত্র পরিবেশন করা হইবে যাহা কাঁচের (মত স্বচ্ছ) হইবে।

وَيُطَافُ عَلَيْهِم بِآنِيَةٍ مِّن فِضَّةٍ وَأَكْوَابٍ كَانَتْ قَوَارِيرَا ١٦

১৭। ঐগুলি কাঁচের (ন্যায় স্বচ্ছ) হইলেও (প্রকৃতপক্ষে ঐগুলি) রৌপ্য নির্মিত হইবে, তাহারা যথাযথ পরিমাণে ঐগুলি পরিমাপ করিবে।

قَوَارِيرَ مِن فِضَّةٍ قَدَّرُوهَا تَقْدِيرًا ١٧

১৮। এবং তথায় তাহাদিগকে পান-পাত্র পরিবেশন করা হইবে যাহাতে যানজাবীল (আদা) সংমিশ্রিত থাকিবে,

وَيُسْقَوْنَ فِيهَا كَأْسًا كَانَ مِزَاجُهَا زَنجَبِيلًا ١٨

১৯। উহার এক প্রস্রবণ থাকিবে যাহা 'সালসাবীল' নামে অভিহিত হইবে।

عَيْنًا فِيهَا تُسَمَّىٰ سَلْسَبِيلًا ١٩

২০। এবং তাহাদের মধ্যে পরিবেশন করিবে চির-কিশোরগণ, যখন তুমি তাহাদিগকে দেখিবে তখন তুমি তাহাদিগকে মনে করিবে যেন তাহারা বিক্ষিপ্ত মুক্তারাজি।

وَيَطُوفُ عَلَيْهِمْ وِلْدَانٌ مُّخَلَّدُونَ إِذَا رَأَيْتَهُمْ حَسِبْتَهُمْ لُؤْلُؤًا مَّنثُورًا ٢٠

২১। এবং যখন তুমি অবলোকন করিবে, সেখানে তুমি এক মহা নেয়ামত এবং বিশাল রাজ্য অবলোকন করিবে।

وَإِذَا رَأَيْتَ ثَمَّ رَأَيْتَ نَعِيمًا وَمُلْكًا كَبِيرًا ٢١

২২। তাহাদের উপর সবুজ বর্ণের চিকণ রেশমী এবং ঘন রেশমী পোষাক থাকিবে এবং তাহাদিগকে রৌপ্য নির্মিত কংকণ

عَالِيَهُمْ ثِيَابُ سُندُسٍ خُضْرٌ وَإِسْتَبْرَقٌ ۖ وَحُلُّوا

দ্বারা অলংকৃত করা হইবে, এবং তাহাদের প্রতিপালক তাহাদিগকে পবিত্র পানীয় পান করাইবেন ।

أَسَاوِرَ مِن فِضَّةٍ ۚ وَسَقَاهُمْ رَبُّهُمْ شَرَابًا طَهُورًا

২৩ । (তাহাদিগকে বলা হইবে) ইহাই হইল তোমাদের জন্য পুরস্কার, বস্তুতঃ তোমাদের চেষ্টা-প্রচেষ্টার কদর করা
১ [৩] ১৯ হইয়াছে ।

إِنَّ هَٰذَا كَانَ لَكُمْ جَزَاءً وَكَانَ سَعْيُكُم مَّشْكُورًا

২৪ । নিশ্চয় আমরা তোমার প্রতি কুরআন ক্রমে ক্রমে নাযেল করিয়াছি ।

إِنَّا نَحْنُ نَزَّلْنَا عَلَيْكَ الْقُرْآنَ تَنزِيلًا

২৫ । সুতরাং তুমি তোমার প্রতিপালকের হুকুমের অপেক্ষায় ধৈর্য ধারণ কর এবং তাহাদের মধ্যে কোন পাপাচারী অথবা অস্বীকারকারীকে অনুসরণ করিও না,

فَاصْبِرْ لِحُكْمِ رَبِّكَ وَلَا تُطِعْ مِنْهُمْ آثِمًا أَوْ كَفُورًا

২৬ । এবং প্রভাতে ও সন্ধ্যায় তুমি তোমার প্রতিপালকের নাম স্মরণ কর,

وَاذْكُرِ اسْمَ رَبِّكَ بُكْرَةً وَأَصِيلًا

২৭ । এবং রাত্রেও তাঁহার উদ্দেশ্যে সেজদা কর এবং দীর্ঘ রাত পর্যন্ত তাঁহার তসবীহ্ করিতে থাক ।

وَمِنَ اللَّيْلِ فَاسْجُدْ لَهُ وَسَبِّحْهُ لَيْلًا طَوِيلًا

২৮ । নিশ্চয় এই সকল লোক সত্বর-লভ্য পার্থিব জীবনকে ভালবাসে এবং তাহাদের পরবর্তী কঠিন দিনকে উপেক্ষা করে ।

إِنَّ هَٰؤُلَاءِ يُحِبُّونَ الْعَاجِلَةَ وَيَذَرُونَ وَرَاءَهُمْ يَوْمًا ثَقِيلًا

২৯ । আমরাই তাহাদিগকে সৃষ্টি করিয়াছি এবং তাহাদের গঠনকে মযবুত করিয়াছি এবং যখন আমরা ইচ্ছা করিব তখন তাহাদের অনুরূপ জাতিকে তাহাদের স্থলে দাঁড় করাইব ।

نَّحْنُ خَلَقْنَاهُمْ وَشَدَدْنَا أَسْرَهُمْ ۖ وَإِذَا شِئْنَا بَدَّلْنَا أَمْثَالَهُمْ تَبْدِيلًا

৩০ । নিশ্চয় ইহা এক উপদেশ-বাণী । অতএব যাহার ইচ্ছা নিজ প্রতিপালক অভিমুখী পথ অবলম্বন করুক ।

إِنَّ هَٰذِهِ تَذْكِرَةٌ ۖ فَمَن شَاءَ اتَّخَذَ إِلَىٰ رَبِّهِ سَبِيلًا

৩১ । বস্তুতঃ তোমরা কিছুই চাহিতে পার না কিন্তু কেবল উহাই যাহা আল্লাহ্ চাহিবেন । নিশ্চয় আল্লাহ্ সর্বজ্ঞানী, পরম প্রজ্ঞাময় ।

وَمَا تَشَاءُونَ إِلَّا أَن يَشَاءَ اللَّهُ ۚ إِنَّ اللَّهَ كَانَ عَلِيمًا حَكِيمًا

৩২ । তিনি নিজ রহমতে যাহাকে চাহেন প্রবিষ্ট করেন এবং যালেমদের বিষয়—তাহাদের জন্য তিনি প্রস্তুত
২ [১] ০ করিয়াছেন যন্ত্রণাদায়ক আযাব ।

يُدْخِلُ مَن يَشَاءُ فِي رَحْمَتِهِ ۚ وَالظَّالِمِينَ أَعَدَّ لَهُمْ عَذَابًا أَلِيمًا

سُوْرَةُ الْمُرْسَلٰتِ مَكِّيَّةٌ (٧٧) اٰياتها ٥٠ ركوعاتها ٢

## সূরা আল্ মুর্সালাত ৭৭

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্‌সহ ইহাতে ৫১ আয়াত এবং ২ রুকূ আছে।*

১। আল্লাহ্‌র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময়।

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ①

২। কসম কল্যাণ (সম্প্রসারণের) নিমিত্ত প্রেরিতগণের

وَالْمُرْسَلٰتِ عُرْفًا ②

৩। অতঃপর অতি দ্রুতগতিতে ধাবমানদের কসম,

فَالْعٰصِفٰتِ عَصْفًا ③

৪। এবং (সত্যকে) ব্যাপকভাবে বিস্তারকারীগণের (কসম),

وَّالنّٰشِرٰتِ نَشْرًا ④

৫। অতঃপর (ভাল ও মন্দের মধ্যে) পূর্ণরূপে পার্থক্যকারীদের (কসম);

فَالْفٰرِقٰتِ فَرْقًا ⑤

৬। এবং উপদেশ-বাণীকে (দেশে-দেশে) উপস্থাপনকারীগণের (কসম);

فَالْمُلْقِيٰتِ ذِكْرًا ⑥

৭। ওজর-আপত্তি খণ্ডনের জন্য অথবা সতর্কীকরণের জন্য,

عُذْرًا اَوْ نُذْرًا ⑦

৮। নিশ্চয় যাহার প্রতিশ্রুতি তোমাদিগকে দেওয়া হইয়াছে উহা পূর্ণ হইবেই।

اِنَّمَا تُوْعَدُوْنَ لَوَاقِعٌ ⑧

৯। অতএব যখন নক্ষত্ররাজি জ্যোতিহীন হইয়া পড়িবে,

فَاِذَا النُّجُوْمُ طُمِسَتْ ⑨

১০। এবং যখন আকাশকে বিদীর্ণ করা হইবে,

وَاِذَا السَّمَآءُ فُرِجَتْ ⑩

১১। এবং যখন পর্বতমালাকে (ধূলিকণার ন্যায়) উড়াইয়া দেওয়া হইবে,

وَاِذَا الْجِبَالُ نُسِفَتْ ⑪

১২। এবং যখন রসূলগণকে নির্দিষ্ট সময়ে উপস্থিত করা হইবে—

وَاِذَا الرُّسُلُ اُقِّتَتْ ⑫

১৩। এইগুলি কোন্ দিনের জন্য স্থগিত রাখা হইয়াছে?

لِاَيِّ يَوْمٍ اُجِّلَتْ ⑬

১৪। এক ফয়সালার দিনের জন্য।

لِيَوْمِ الْفَصْلِ ⑭

وَمَآ أَدْرٰىكَ مَا يَوْمُ الْفَصْلِ

১৫। এবং কিসে তোমাকে ফয়সালার দিন সম্বন্ধে অবহিত করিবে- –

وَيْلٌ يَّوْمَئِذٍ لِّلْمُكَذِّبِيْنَ

১৬। এবং সেইদিন ধ্বংস (সত্যকে) মিথ্যা বলিয়া প্রত্যাখ্যানকারীদের জন্য।

أَلَمْ نُهْلِكِ الْأَوَّلِيْنَ

১৭। আমরা কি পূর্ববর্তীগণকে ধ্বংস করি নাই ?

ثُمَّ نُتْبِعُهُمُ الْاٰخِرِيْنَ

১৮। অতঃপর আমরা পরবর্তীগণকে অবশ্যই তাহাদের অনুগমন করাইব।

كَذٰلِكَ نَفْعَلُ بِالْمُجْرِمِيْنَ

১৯। এইভাবেই আমরা অপরাধীদের সহিত ব্যবহার করিয়া থাকি।

وَيْلٌ يَّوْمَئِذٍ لِّلْمُكَذِّبِيْنَ

২০। সেইদিন ধ্বংস (সত্যকে) মিথ্যা বলিয়া প্রত্যাখ্যানকারীদের জন্য।

أَلَمْ نَخْلُقْكُّمْ مِّنْ مَّآءٍ مَّهِيْنٍ

২১। আমরা কি তোমাদিগকে এক তুচ্ছ পানি হইতে সৃষ্টি করি নাই ?

فَجَعَلْنٰهُ فِيْ قَرَارٍ مَّكِيْنٍ

২২। অতঃপর উহাকে আমরা এক সুরক্ষিত অবস্থান-স্থলে (মাতৃগর্ভে) রাখিলাম,

إِلٰى قَدَرٍ مَّعْلُوْمٍ

২৩। এক পরিমিত মেয়াদ পর্যন্ত।

فَقَدَرْنَا ۖ فَنِعْمَ الْقٰدِرُوْنَ

২৪। এইরূপে আমরা এক পরিমাণ নিরূপণ করিলাম, এবং আমরা কিরূপ উত্তম পরিমাণ নিরূপণকারী !

وَيْلٌ يَّوْمَئِذٍ لِّلْمُكَذِّبِيْنَ

২৫। সেইদিন ধ্বংস (সত্যকে) মিথ্যা বলিয়া প্রত্যাখ্যানকারীদের জন্য।

أَلَمْ نَجْعَلِ الْأَرْضَ كِفَاتًا

২৬। আমরা কি পৃথিবীকে ধারণকারী করিয়া সৃষ্টি করি নাই—

أَحْيَآءً وَّأَمْوَاتًا

২৭। জীবিতগণকে এবং মৃতগণকে ?

وَّجَعَلْنَا فِيْهَا رَوَاسِيَ شٰمِخٰتٍ وَّأَسْقَيْنٰكُمْ مَّآءً فُرَاتًا

২৮। এবং আমরা উহাতে অত্যুচ্চ পর্বতমালা সংস্থাপন করিয়াছি এবং তোমাদিগকে সুমিষ্ট পানি পান করাইবার ব্যবস্থা করিয়াছি।

وَيْلٌ يَّوْمَئِذٍ لِّلْمُكَذِّبِيْنَ

২৯। সেইদিন ধ্বংস (সত্যকে) মিথ্যা বলিয়া প্রত্যাখ্যানকারীদের জন্য !

৩০। (তাহাদিগকে আদেশ করা হইবে :) 'এখন তোমরা উহার দিকেই যাও যাহাকে তোমরা মিথ্যা বলিয়া প্রত্যাখ্যান করিয়াছিলে,

انْطَلِقُوٓا إِلٰى مَا كُنْتُمْ بِهٖ تُكَذِّبُوْنَ

৩১। হাঁ, তোমরা সেই ছায়ার দিকেই যাও যাহা ত্রিশাখা বিশিষ্ট,

انْطَلِقُوٓا إِلٰى ظِلٍّ ذِىْ ثَلٰثِ شُعَبٍ

৩২। উহা ছায়াও দেয় না বা অগ্নিশিখার উত্তাপ হইতে রক্ষাও করে না,

لَا ظَلِيْلٍ وَّلَا يُغْنِىْ مِنَ اللَّهَبِ

৩৩। ইহা (প্রকাণ্ড) দুর্গের মত অগ্নিস্ফুলিঙ্গ নিক্ষেপ করে,

إِنَّهَا تَرْمِىْ بِشَرَرٍ كَالْقَصْرِ

৩৪। যেন সেগুলি হরিদ্বর্ণের উষ্ট্রসমূহ।

كَأَنَّهٗ جِمٰلَتٌ صُفْرٌ

৩৫। সেইদিন ধ্বংস (সত্যকে) মিথ্যা বলিয়া প্রত্যাখ্যানকারীদের জন্য !

وَيْلٌ يَّوْمَئِذٍ لِّلْمُكَذِّبِيْنَ

৩৬। ইহাই সেইদিন যখন তাহারা কথা বলিতে পারিবে না,

هٰذَا يَوْمُ لَا يَنْطِقُوْنَ

৩৭। এবং তাহাদিগকে অনুমতি দেওয়া হইবে না, যাহাতে তাহারা ওজর-আপত্তি উপস্থাপন করিতে পারে।

وَلَا يُؤْذَنُ لَهُمْ فَيَعْتَذِرُوْنَ

৩৮। সেই দিন ধ্বংস (সত্যকে) মিথ্যা বলিয়া প্রত্যাখ্যানকারীদের জন্য !

وَيْلٌ يَّوْمَئِذٍ لِّلْمُكَذِّبِيْنَ

৩৯। 'ইহাই ফয়সালার দিন। আমরা তোমাদিগকে একত্রিত করিয়াছি এবং পূর্ববর্তীদিগকেও;

هٰذَا يَوْمُ الْفَصْلِ جَمَعْنٰكُمْ وَالْأَوَّلِيْنَ

৪০। যদি তোমাদের নিকট কোন কৌশল থাকে তাহা হইলে আমার বিরুদ্ধে কৌশল কর।

فَإِنْ كَانَ لَكُمْ كَيْدٌ فَكِيْدُوْنِ

৪১। সেইদিন ধ্বংস (সত্যকে) মিথ্যা বলিয়া
১ [৪১] ২১ প্রত্যাখ্যানকারীদের জন্য !

ع وَيْلٌ يَّوْمَئِذٍ لِّلْمُكَذِّبِيْنَ

৪২। নিশ্চয় মুত্তাকীগণ ছায়া ও ঝরণাসমূহের মধ্যে অবস্থান করিবে,

إِنَّ الْمُتَّقِيْنَ فِىْ ظِلٰلٍ وَّعُيُوْنٍ

৪৩। এবং ফলরাজির মধ্যে, যাহা তাহারা চাহিবে।

وَفَوَاكِهَ مِمَّا يَشْتَهُوْنَ

৪৪। (তাহাদিগকে বলা হইবে) 'তোমরা যে কর্ম করিতে উহার বিনিময়ে তৃপ্তি সহকারে খাও এবং পান কর—

كُلُوْا وَاشْرَبُوْا هَنِيٓـئًا بِمَا كُنْتُمْ تَعْمَلُوْنَ

৪৫। নিশ্চয় সৎকর্মশীলগণকে এইভাবে আমরা প্রতিদান দিয়া থাকি।

إِنَّا كَذَٰلِكَ نَجْزِي الْمُحْسِنِينَ

৪৬। সেইদিন ধ্বংস (সত্যকে) মিথ্যা বলিয়া প্রত্যাখ্যানকারীদের জন্য!

وَيْلٌ يَوْمَئِذٍ لِّلْمُكَذِّبِينَ

৪৭। (হে সত্যকে মিথ্যা বলিয়া প্রত্যাখ্যানকারীগণ!) 'তোমরা (এই পার্থিব জীবনে) আহার কর এবং কিছুক্ষণের জন্য সুখ-সম্ভোগ কর; নিশ্চয় তোমরা অপরাধী।'

كُلُوا وَتَمَتَّعُوا قَلِيلًا إِنَّكُم مُّجْرِمُونَ

৪৮। সেইদিন ধ্বংস (সত্যকে) মিথ্যা বলিয়া প্রত্যাখ্যানকারীদের জন্য!

وَيْلٌ يَوْمَئِذٍ لِّلْمُكَذِّبِينَ

৪৯। এবং যখন তাহাদিগকে বলা হয়, 'তোমরা (আল্লাহ্‌র সম্মুখে) বিনত হও।' তখন তাহারা বিনত হয় না।

وَإِذَا قِيلَ لَهُمُ ارْكَعُوا لَا يَرْكَعُونَ

৫০। সেইদিন ধ্বংস (সত্যকে) মিথ্যা বলিয়া প্রত্যাখ্যানকারীদের জন্য!

وَيْلٌ يَوْمَئِذٍ لِّلْمُكَذِّبِينَ

৫১। সুতরাং ইহার পরে তাহারা কোন কথার উপর ঈমান
২ ১০] ২২ আনিবে?

فَبِأَيِّ حَدِيثٍ بَعْدَهُ يُؤْمِنُونَ




## ৭৮- সূরা আন্ নাবা

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্‌সহ ইহাতে ৪১ আয়াত এবং ২ রুকূ আছে ।*

৩০তম পারা

১ । আল্লাহ্‌র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময় ।

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ①

২ । কোন্ বিষয়ে তাহারা একে অপরকে জিজ্ঞাসাবাদ করিতেছে ?

عَمَّ يَتَسَآءَلُوْنَ ②

৩ । মহা সংবাদ সম্বন্ধে ।

عَنِ النَّبَاِ الْعَظِيْمِ ③

৪ । যে বিষয়ে তাহারা মতভেদ করে ।

الَّذِيْ هُمْ فِيْهِ مُخْتَلِفُوْنَ ④

৫ । কখনও নহে, তাহারা অচিরেই জানিতে পারিবে ।

كَلَّا سَيَعْلَمُوْنَ ⑤

৬ । পুনরায় (বলিতেছি) কখনও নহে, তাহারা অচিরেই জানিতে পারিবে ।

ثُمَّ كَلَّا سَيَعْلَمُوْنَ ⑥

৭ । আমরা কি করি নাই পৃথিবীকে শয্যা স্বরূপ,

اَلَمْ نَجْعَلِ الْاَرْضَ مِهٰدًا ⑦

৮ । এবং পর্বতগুলিকে কীলক স্বরূপ ?

وَّالْجِبَالَ اَوْتَادًا ⑧

৯ । এবং আমরা তোমাদিগকে জোড়া জোড়া করিয়া সৃষ্টি করিয়াছি,

وَّخَلَقْنٰكُمْ اَزْوَاجًا ⑨

১০ । এবং তোমাদের নিদ্রাকে আমরা আরামের কারণ করিয়াছি,

وَّجَعَلْنَا نَوْمَكُمْ سُبَاتًا ⑩

১১ । এবং রাত্রিকে করিয়াছি আবরণ স্বরূপ,

وَّجَعَلْنَا الَّيْلَ لِبَاسًا ⑪

১২ । এবং দিবসকে করিয়াছি জীবিকা আহরণের উপায় স্বরূপ,

وَّجَعَلْنَا النَّهَارَ مَعَاشًا ⑫

১৩ । এবং আমরা তোমাদের ঊর্ধ্বদেশে সাতটি মযবুত (আকাশ) বানাইয়াছি,

وَّبَنَيْنَا فَوْقَكُمْ سَبْعًا شِدَادًا ⑬

১৪ । এবং আমরা সৃষ্টি করিয়াছি (সূর্যকে) এক সমুজ্জ্বল প্রদীপ স্বরূপ ।

وَّجَعَلْنَا سِرَاجًا وَّهَّاجًا ⑭

১৫ । এবং আমরা নিংড়ানো ঘনীভূত মেঘমালা হইতে মুষলধারে বৃষ্টি বর্ষণ করিয়াছি,

وَّاَنْزَلْنَا مِنَ الْمُعْصِرٰتِ مَآءً ثَجَّاجًا ⑮

১৬। যেন আমরা উৎপন্ন করি উহা দ্বারা শস্য দানা এবং শাক-সব্জি,

لِّنُخْرِجَ بِهٖ حَبًّا وَّنَبَاتًا

১৭। এবং ঘনবিন্যস্ত বাগানসমূহ।

وَّجَنّٰتٍ اَلْفَافًا

১৮। নিশ্চয় ফয়সালার দিন নির্দিষ্ট আছে।

اِنَّ يَوْمَ الْفَصْلِ كَانَ مِيْقَاتًا

১৯। সেদিন যখন শিংগায় ফুৎকার দেওয়া হইবে, তখন তোমরা দলে দলে আসিবে।

يَّوْمَ يُنْفَخُ فِى الصُّوْرِ فَتَاْتُوْنَ اَفْوَاجًا

২০। এবং আকাশকে উন্মুক্ত করা হইবে, ফলে উহা বহু দ্বারে বিভক্ত হইয়া পড়িবে।

وَّفُتِحَتِ السَّمَآءُ فَكَانَتْ اَبْوَابًا

২১। এবং পর্বতসমূহকে বিচলিত করা হইবে, ফলে ঐগুলি মরীচিকায় পরিণত হইবে।

وَّسُيِّرَتِ الْجِبَالُ فَكَانَتْ سَرَابًا

২২। নিশ্চয় জাহান্নাম ওঁৎ পাতিয়া আছে,

اِنَّ جَهَنَّمَ كَانَتْ مِرْصَادًا

২৩। বিদ্রোহপরায়ণদের জন্য একটি প্রত্যাবর্তনস্থল।

لِّلطّٰغِيْنَ مَاٰبًا

২৪। উহারা সেখায় যুগ যুগ ধরিয়া অবস্থান করিবে।

لّٰبِثِيْنَ فِيْهَآ اَحْقَابًا

২৫। তথায় তাহারা না শীতলতা আস্বাদন করিবে এবং না পানীয়,

لَا يَذُوْقُوْنَ فِيْهَا بَرْدًا وَّلَا شَرَابًا

২৬। কেবল ফুটন্ত পানি এবং দুর্গন্ধময় তরল পদার্থ, অসহনীয় ঠাণ্ডা পানি ব্যতিরেকে—

اِلَّا حَمِيْمًا وَّغَسَّاقًا

২৭। ইহা হইবে উপযুক্ত প্রতিদান,

جَزَآءً وِّفَاقًا

২৮। নিশ্চয় তাহারা হিসাবকে ভয় করিত না,

اِنَّهُمْ كَانُوْا لَا يَرْجُوْنَ حِسَابًا

২৯। এবং আমাদের নিদর্শনসমূহকে মিথ্যা বলিয়া সম্পূর্ণরূপে প্রত্যাখ্যান করিত।

وَّكَذَّبُوْا بِاٰيٰتِنَا كِذَّابًا

৩০। এবং আমরা সব কিছুই এক কিতাবে সংরক্ষণ করিয়া রাখিয়াছি।

وَكُلَّ شَىْءٍ اَحْصَيْنٰهُ كِتٰبًا

১ ৩১। অতএব তোমরা (আযাবের) স্বাদ গ্রহণ কর, আমরা
১] তোমাদিগকে শাস্তি ব্যতিরেকে আদৌ কিছুতে বর্দ্ধিত করিব না।
১

فَذُوْقُوْا فَلَنْ نَّزِيْدَكُمْ اِلَّا عَذَابًا

৩২। নিশ্চয় মুত্তাকীগণের জন্য অবধারিত আছে সফলতা—

اِنَّ لِلْمُتَّقِيْنَ مَفَازًا

৩৩ । প্রাচীর-ঘেরা বাগানসমূহ এবং দ্রাক্ষাসমূহ,

حَدَآئِقَ وَاَعْنَابًا

৩৪ । এবং সমবয়স্কা যুবতীগণ,

وَّكَوَاعِبَ اَتْرَابًا

৩৫ । এবং কানায় কানায় পূর্ণ পান-পাত্রসমূহ ।

وَّكَاْسًا دِهَاقًا

৩৬ । সেখানে তাহারা না কোন বৃথা কথা শুনিবে এবং না কোন মিথ্যা কথা,

لَا يَسْمَعُوْنَ فِيْهَا لَغْوًا وَّلَا كِذّٰبًا

৩৭ । প্রতিদান স্বরূপ, যথোপযুক্ত পুরস্কার তোমার প্রতিপালকের সন্নিধান হইতে—

جَزَآءً مِّنْ رَّبِّكَ عَطَآءً حِسَابًا

৩৮ । যিনি আকাশসমূহ এবং পৃথিবী এবং এতদুভয়ের মধ্যে যাহা কিছু আছে সকলের প্রতিপালক, অযাচিত-অসীম দাতা ; তাঁহার উদ্দেশ্যে কিছু বলার ক্ষমতা তাহাদের থাকিবে না ।

رَّبِّ السَّمٰوٰتِ وَالْاَرْضِ وَمَا بَيْنَهُمَا الرَّحْمٰنِ لَا يَمْلِكُوْنَ مِنْهُ خِطَابًا

৩৯ । সেদিন যখন পূর্ণ আত্মা এবং সকল ফিরিশ্‌তা সারিবদ্ধভাবে দাঁড়াইবে, তাহারা কোন কথা বলিবে না,কেবল মাত্র সে ব্যতীত যাহাকে রহমান আল্লাহ্ অনুমতি দিবেন, এবং সে সঠিক কথাই বলিবে ।

يَوْمَ يَقُوْمُ الرُّوْحُ وَالْمَلٰٓئِكَةُ صَفًّا لَا يَتَكَلَّمُوْنَ اِلَّا مَنْ اَذِنَ لَهُ الرَّحْمٰنُ وَقَالَ صَوَابًا

৪০ । সেইদিনটি সুনিশ্চিত । সুতরাং যাহার ইচ্ছা সে তাহার প্রতিপালকের নিকট আশ্রয়স্থল গ্রহণ করুক ।

ذٰلِكَ الْيَوْمُ الْحَقُّ فَمَنْ شَآءَ اتَّخَذَ اِلٰى رَبِّهٖ مَاٰبًا

৪১ । নিশ্চয় আমরা তোমাদিগকে অতি নিকটবর্তী আযাব সম্বন্ধে সতর্ক করিয়াছি— যেদিন মানুষ উহা প্রত্যক্ষ করিবে যাহা তাহার হস্তদ্বয় অগ্রে প্রেরণ করিয়াছে এবং
[১০] অস্বীকারকারী বলিবে, 'হায় ! যদি আমি পূর্বেই মাটি হইতাম ।

اِنَّآ اَنْذَرْنٰكُمْ عَذَابًا قَرِيْبًا يَّوْمَ يَنْظُرُ الْمَرْءُ مَا قَدَّمَتْ يَدٰهُ وَيَقُوْلُ الْكٰفِرُ يٰلَيْتَنِيْ كُنْتُ تُرٰبًا

سُوْرَةُ النّٰزِعٰتِ مَكِّيَّةٌ

## ৭৯- সূরা আন্ নাযে'আত

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্সহ ইহাতে ৪৭ আয়াত এবং ২ রুকূ আছে ।*

| | |
|---|---|
| ১ । আল্লাহ্র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময় । | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ① |
| ২ । কসম তাহাদের যাহারা (লোকদিগকে সত্যের দিকে) পূর্ণ মনযোগের সহিত আকর্ষণ করে, | وَالنّٰزِعٰتِ غَرْقًا ② |
| ৩ । এবং (কসম) তাহাদের যাহারা (তাহাদের) গ্রন্থিসমূহকে দৃঢ়ভাবে বাঁধে, | وَّالنّٰشِطٰتِ نَشْطًا ③ |
| ৪ । এবং (কসম) তাহাদের যাহারা ত্বরিত গতিতে সন্তরণ করে, | وَّالسّٰبِحٰتِ سَبْحًا ④ |
| ৫ । অতঃপর তাহারা প্রতিযোগিতায় দ্রুত বেগে অগ্রে চলিয়া যায়, | فَالسّٰبِقٰتِ سَبْقًا ⑤ |
| ৬ । অতঃপর তাহারা (উত্তমরূপে) কার্যাবলী পরিচালনা করে; | فَالْمُدَبِّرٰتِ اَمْرًا ⑥ |
| ৭ । যেদিন কম্পনশীল পৃথিবী কম্পমান হইবে, | يَوْمَ تَرْجُفُ الرَّاجِفَةُ ⑦ |
| ৮ । (এবং) আর একটি পশ্চাদ্বর্তী (কম্পন) উহার অনুসরণ করিবে । | تَتْبَعُهَا الرَّادِفَةُ ⑧ |
| ৯ । সেই দিন অন্তরসমূহ ভয়ে কম্পমান হইবে, | قُلُوْبٌ يَّوْمَىِٕذٍ وَّاجِفَةٌ ⑨ |
| ১০ । (এবং) তাহাদের চক্ষুগুলি অবনত থাকিবে । | اَبْصَارُهَا خَاشِعَةٌ ⑩ |
| ১১ । তাহারা বলে, 'আমাদিগকে কি পূর্বাবস্থায় ফিরাইয়া লইয়া যাওয়া হইবে ? | يَقُوْلُوْنَ ءَاِنَّا لَمَرْدُوْدُوْنَ فِى الْحَافِرَةِ ⑪ |
| ১২ । কী ! যখন আমরা পচা-গলা অস্থিপুঞ্জ হইয়া যাইব তখনও ?' | ءَاِذَا كُنَّا عِظَامًا نَّخِرَةً ⑫ |
| ১৩ । তাহারা বলে, 'তাহা হইলে ইহা অত্যন্ত ক্ষতিজনক প্রত্যাবর্তন হইবে ।' | قَالُوْا تِلْكَ اِذًا كَرَّةٌ خَاسِرَةٌ ⑬ |
| ১৪ । ইহাতো কেবল একটি ধমক মাত্র, | فَاِنَّمَا هِىَ زَجْرَةٌ وَّاحِدَةٌ ⑭ |

১৫। তখন দেখ! অকস্মাৎ তাহারা এক প্রশস্ত ময়দানে উপনীত হইবে।

فَإِذَا هُم بِالسَّاهِرَةِ ﴿١٥﴾

১৬। তোমার নিকট কি মূসার বৃত্তান্ত পৌঁছিয়াছে ?

هَلْ أَتَاكَ حَدِيثُ مُوسَىٰ ﴿١٦﴾

১৭। যখন তাহার প্রতিপালক তাহাকে 'তুওয়া'র পবিত্র উপত্যকায় ডাকিয়াছিলেন,

إِذْ نَادَاهُ رَبُّهُ بِالْوَادِ الْمُقَدَّسِ طُوًى ﴿١٧﴾

১৮। (এবং নির্দেশ দিয়াছিলেনঃ) 'তুমি ফেরাউনের নিকট যাও; কেননা সে বিদ্রোহ করিয়াছে,

اذْهَبْ إِلَىٰ فِرْعَوْنَ إِنَّهُ طَغَىٰ ﴿١٨﴾

১৯। অতঃপর বল, তোমার কি ইচ্ছা আছে যে তুমি পবিত্র হও ?

فَقُلْ هَل لَّكَ إِلَىٰ أَن تَزَكَّىٰ ﴿١٩﴾

২০। এবং আমি তোমাকে তোমার প্রতিপালকের দিকে পথ প্রদর্শন করি যাহাতে তুমি (তাঁহাকে) ভয় করিয়া চল ?

وَأَهْدِيَكَ إِلَىٰ رَبِّكَ فَتَخْشَىٰ ﴿٢٠﴾

২১। সুতরাং সে তাহাকে এক বড় নির্দশন দেখাইল।

فَأَرَاهُ الْآيَةَ الْكُبْرَىٰ ﴿٢١﴾

২২। কিন্তু সে (তাহাকে) মিথ্যাবাদী বলিয়া প্রত্যাখ্যান করিল এবং অবাধ্যতা করিল ,

فَكَذَّبَ وَعَصَىٰ ﴿٢٢﴾

২৩। অতঃপর সে (কু-মতলব আঁটার) চেষ্টা করতঃ পৃষ্ঠ প্রদর্শন করিল,

ثُمَّ أَدْبَرَ يَسْعَىٰ ﴿٢٣﴾

২৪। এবং সে (লোকদিগকে) সমবেত করিল এবং ঘোষণা করিল,

فَحَشَرَ فَنَادَىٰ ﴿٢٤﴾

২৫। অতঃপর সে বলিল,'আমি তোমাদের সর্বশ্রেষ্ঠ প্রতিপালক।'

فَقَالَ أَنَا رَبُّكُمُ الْأَعْلَىٰ ﴿٢٥﴾

২৬। সুতরাং আল্লাহ্ তাহাকে পরকাল এবং ইহকালের আযাবে ধৃত করিলেন।

فَأَخَذَهُ اللَّهُ نَكَالَ الْآخِرَةِ وَالْأُولَىٰ ﴿٢٦﴾

১ [২৭] ৩ ২৭। নিশ্চয় যে (আল্লাহ্‌কে) ভয় করিয়া চলে তাহার জন্য এই ঘটনার মধ্যে শিক্ষণীয় বিষয় রহিয়াছে।

ع إِنَّ فِي ذَٰلِكَ لَعِبْرَةً لِّمَن يَخْشَىٰ ﴿٢٧﴾

২৮। সৃষ্টিতে কি তোমরা কঠিনতর,না আকাশ যাহাকে তিনি বানাইয়াছেন ?

أَأَنتُمْ أَشَدُّ خَلْقًا أَمِ السَّمَاءُ ۚ بَنَاهَا ﴿٢٨﴾

২৯। তিনিই উহার উচ্চতাকে সমুন্নত করিয়াছেন, এবং উহাকে পূর্ণতা দান করিয়াছেন।

رَفَعَ سَمْكَهَا فَسَوَّاهَا ﴿٢٩﴾

৩০। এবং উহার রাত্রিকে অন্ধকারাচ্ছন্ন করিয়াছেন এবং উহার প্রাতঃকালীন আলো প্রকাশ করিয়াছেন,

وَأَغْطَشَ لَيْلَهَا وَأَخْرَجَ ضُحَاهَا ﴿٣٠﴾

| | |
|---|---|
| ৩১। এবং ইহার পর পৃথিবীকে তিনি বিস্তৃত করিয়াছেন। | وَالْأَرْضَ بَعْدَ ذٰلِكَ دَحٰىهَا ۝ |
| ৩২। তিনিই উহা হইতে উহার পানি এবং গবাদিপশু চারণের তৃণ-লতা উদ্গত করিয়াছেন, | أَخْرَجَ مِنْهَا مَآءَهَا وَمَرْعٰىهَا ۝ |
| ৩৩। এবং তিনিই উহাতে পর্বতগুলিকে সংস্থাপন করিয়াছেন। | وَالْجِبَالَ أَرْسٰىهَا ۝ |
| ৩৪। (এই সব কিছু) তোমাদের জন্য এবং তোমাদের চতুষ্পদ জন্তুদের জন্য সম্ভোগের সামগ্রী স্বরূপ। | مَتَاعًا لَّكُمْ وَلِأَنْعَامِكُمْ ۝ |
| ৩৫। অতঃপর যখন মহা প্রলয় উপস্থিত হইবে, | فَإِذَا جَآءَتِ الطَّآمَّةُ الْكُبْرٰى ۝ |
| ৩৬। যেদিন মানুষ সব কিছু স্মরণ করিবে যাহা সে চেষ্টা করিয়াছে, | يَوْمَ يَتَذَكَّرُ الْإِنْسَانُ مَا سَعٰى ۝ |
| ৩৭। এবং জাহান্নামকে প্রকাশ করিয়া দেওয়া হইবে তাহার জন্য যে দেখে। | وَبُرِّزَتِ الْجَحِيْمُ لِمَنْ يَّرٰى ۝ |
| ৩৮। সুতরাং যে ব্যক্তি বিদ্রোহ করে, | فَأَمَّا مَنْ طَغٰى ۝ |
| ৩৯। এবং এই দুনিয়ার জীবনকে প্রাধান্য দেয়, | وَاٰثَرَ الْحَيٰوةَ الدُّنْيَا ۝ |
| ৪০। পরিণামে নিশ্চয় জাহান্নামই হইবে (তাহার) আবাসস্থল। | فَإِنَّ الْجَحِيْمَ هِيَ الْمَأْوٰى ۝ |
| ৪১। কিন্তু যে ব্যক্তি তাহার প্রতিপালকের মকাম-মর্যাদাকে ভয় করে এবং স্বীয় আত্মাকে নীচ কামনা-বাসনা হইতে নিবৃত্ত রাখে, | وَأَمَّا مَنْ خَافَ مَقَامَ رَبِّهٖ وَنَهَى النَّفْسَ عَنِ الْهَوٰى ۝ |
| ৪২। পরিণামে নিশ্চয় জান্নাতই হইবে (তাহার) আবাসস্থল, | فَإِنَّ الْجَنَّةَ هِيَ الْمَأْوٰى ۝ |
| ৪৩। তাহারা তোমাকে কিয়ামত সম্বন্ধে জিজ্ঞাসা করে, 'কখন ইহা সংঘটিত হইবে ?' | يَسْـَٔلُوْنَكَ عَنِ السَّاعَةِ أَيَّانَ مُرْسٰىهَا ۝ |

فِيْمَ اَنْتَ مِنْ ذِكْرٰىهَا ۝

৪৪। উহার (আগমনের) আলোচনার সহিত তোমার কি সম্পর্ক ?

اِلٰى رَبِّكَ مُنْتَهٰىهَا ۝

৪৫। তোমার প্রতিপালকের নিকটই উহার চূড়ান্ত (জ্ঞানের) সীমা।

اِنَّمَآ اَنْتَ مُنْذِرُ مَنْ يَّخْشٰىهَا ۝

৪৬। তুমি কেবল সেই ব্যক্তির জন্য সতর্ককারী যে উহাকে ভয় করে।

كَاَنَّهُمْ يَوْمَ يَرَوْنَهَا لَمْ يَلْبَثُوْٓا اِلَّا عَشِيَّةً اَوْ ضُحٰىهَا ۝

৪৭। যেদিন তাহারা উহা প্রত্যক্ষ করিবে, তাহাদের অবস্থা এমন হইবে যেন তাহারা কেবল এক সন্ধ্যা বা উহার এক প্রভাত (এই পৃথিবীতে) অবস্থান করিয়াছে।

سُوْرَةُ عَبَسَ مَكِّيَّةٌ

## ৮০ সূরা আবাসা

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্‌সহ ইহাতে ৪৩ আয়াত এবং ১ রুকূ আছে ।*

১ । আল্লাহ্‌র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময় ।

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ١

২ । সে ভ্রূকুঞ্চিত করিল এবং মুখ ফিরাইয়া লইল,

عَبَسَ وَتَوَلّٰىٓ ٢

৩ । এই জন্য যে, অন্ধ লোকটি তাহার নিকট আসিল;

اَنْ جَآءَهُ الْاَعْمٰى ٣

৪ । এবং কিসে তোমাকে অবহিত করিবে যে, সে হয়তো পবিত্রতা অবলম্বন করিবে,

وَمَا يُدْرِيْكَ لَعَلَّهٗ يَزَّكّٰىٓ ٤

৫ । অথবা সে উপদেশ গ্রহণ করিবে এবং এই উপদেশ তাহার উপকারে আসিবে ?

اَوْ يَذَّكَّرُ فَتَنْفَعَهُ الذِّكْرٰى ٥

৬ । (ইহা কিরূপে হইতে পারে যে,) যে ব্যক্তি (সত্যকে) উপেক্ষা করে,

اَمَّا مَنِ اسْتَغْنٰى ٦

৭ । তুমি তাহার প্রতি অভিনিবিষ্ট হইবে—

فَاَنْتَ لَهٗ تَصَدّٰى ٧

৮ । অথচ সে পবিত্রতা অবলম্বন না করিলে তোমার উপর কোন দোষ বর্তায় না—

وَمَا عَلَيْكَ اَلَّا يَزَّكّٰى ٨

৯ । কিন্তু যে ব্যক্তি তোমার নিকট দৌড়িয়া আসে,

وَاَمَّا مَنْ جَآءَكَ يَسْعٰى ٩

১০ । এবং সে (আল্লাহ্‌কে) ভয় করে,

وَهُوَ يَخْشٰى ١٠

১১ । কিন্তু তুমি তাহাকে অবহেলা কর,

فَاَنْتَ عَنْهُ تَلَهّٰى ١١

১২ । কখনই নহে, নিশ্চয় ইহা এক উপদেশবাণী—

كَلَّآ اِنَّهَا تَذْكِرَةٌ ١٢

১৩ । অতএব যাহার ইচ্ছা ইহাকে স্মরণ করুক—

فَمَنْ شَآءَ ذَكَرَهٗ ١٣

১৪ । ইহা সম্মানিত কিতাবসমূহের মধ্যে (উল্লিখিত) আছে;

فِيْ صُحُفٍ مُّكَرَّمَةٍ ١٤

১৫ । যাহা উচ্চ মর্যাদাসম্পন্ন, অতি পবিত্র,

مَّرْفُوْعَةٍ مُّطَهَّرَةٍ ١٥

১৬ । লেখকগণের হস্তে,

بِاَيْدِيْ سَفَرَةٍ ١٦

১৭। যাহারা সম্ভ্রান্ত, পূণ্যবান।

كِرَامٍۭ بَرَرَةٍ

১৮। মানুষের জন্য পরিতাপ! সে কতই না অকৃতজ্ঞ!

قُتِلَ الْإِنْسَانُ مَآ أَكْفَرَهُ

১৯। (সে কি চিন্তা করে না) তিনি তাহাকে কোন্ বস্তু হইতে সৃষ্টি করিয়াছেন?

مِنْ أَيِّ شَيْءٍ خَلَقَهُ

২০। এক শুক্র-বিন্দু হইতে! তিনি তাহাকে সৃষ্টি করেন এবং পরিমিতভাবে সুগঠিত করেন;

مِنْ نُّطْفَةٍ ۭ خَلَقَهُ فَقَدَّرَهُ

২১। অতঃপর তিনি পথকে তাহার জন্য সহজ করেন,

ثُمَّ السَّبِيلَ يَسَّرَهُ

২২। অতঃপর তিনি তাহাকে মৃত্যু দান করেন এবং তাহাকে কবর দেন;

ثُمَّ أَمَاتَهُ فَأَقْبَرَهُ

২৩। অতঃপর যখন তিনি চাহিবেন, তিনি তাহাকে পুনরুত্থিত করিবেন।

ثُمَّ إِذَا شَآءَ أَنْشَرَهُ

২৪। কখনই নহে, তিনি তাহাকে যে আদেশ দান করিয়াছেন উহা সে এ যাবৎ সম্পন্ন করে নাই।

كَلَّا لَمَّا يَقْضِ مَآ أَمَرَهُ

২৫। অতএব মানুষকে তাহার নিজের খাদ্যের দিকে লক্ষ্য করা উচিত;

فَلْيَنْظُرِ الْإِنْسَانُ إِلَىٰ طَعَامِهِ

২৬। কিভাবে আমরা পানি বর্ষণ করি— প্রচুর বর্ষণে

أَنَّا صَبَبْنَا الْمَآءَ صَبًّا

২৭। অতঃপর আমরা ভূমিকে বিদীর্ণ করি—যথাযথভাবে বিদীর্ণ,

ثُمَّ شَقَقْنَا الْأَرْضَ شَقًّا

২৮। অতঃপর আমরা উৎপন্ন করি উহাতে শস্য দানা,

فَأَنْبَتْنَا فِيهَا حَبًّا

২৯। এবং আঙ্গুর এবং শাক-সব্জি,

وَّعِنَبًا وَّقَضْبًا

৩০। এবং যায়তূন্ (জলপাই) ও খর্জুর;

وَّزَيْتُونًا وَّنَخْلًا

৩১। এবং প্রাচীর ঘেরা ঘন বাগানসমূহ,

وَّحَدَآئِقَ غُلْبًا

৩২। এবং ফল-ফলাদি ও তৃণ-লতা,

وَّفَاكِهَةً وَّأَبًّا

৩৩। (এইসব কিছু) তোমাদের জন্য এবং তোমাদের চতুষ্পদ জন্তুদের জন্য সম্ভোগের সামগ্রী স্বরূপ।

مَّتَاعًا لَّكُمْ وَلِأَنْعَامِكُمْ

৩৪। কিন্তু যখন কর্ণ বিদারী বিকট ধ্বনি আসিবে,

فَإِذَا جَآءَتِ الصَّآخَّةُ

| | |
|---|---|
| ৩৫। সেদিন মানুষ পলায়ন করিবে তাহার ভ্রাতা হইতেও, | يَوْمَ يَفِرُّ الْمَرْءُ مِنْ أَخِيهِ |
| ৩৬। এবং তাহার মাতা ও তাহার পিতা হইতেও; | وَأُمِّهِ وَأَبِيهِ |
| ৩৭। এবং তাহার স্ত্রী ও তাহার পুত্রগণ হইতেও, | وَصَاحِبَتِهِ وَبَنِيهِ |
| ৩৮। সেদিন তাহাদের প্রত্যেকের অবস্থা এমন হইবে যে, উহা তাহাকে অন্যদের সম্বন্ধে উদাসীন করিয়া তুলিবে। | لِكُلِّ امْرِئٍ مِّنْهُمْ يَوْمَئِذٍ شَأْنٌ يُغْنِيهِ |
| ৩৯। সেদিন কতক মুখমণ্ডল উজ্জ্বল হইবে, | وُجُوهٌ يَوْمَئِذٍ مُّسْفِرَةٌ |
| ৪০। হাস্যোজ্জ্বল, হর্ষোৎফুল্ল। | ضَاحِكَةٌ مُّسْتَبْشِرَةٌ |
| ৪১। এবং সেদিন কতক মুখমণ্ডল হইবে ধূলি-ধূসরিত, | وَوُجُوهٌ يَوْمَئِذٍ عَلَيْهَا غَبَرَةٌ |
| ৪২। উহাদিগকে কালিমা আচ্ছাদিত করিয়া লইবে। | تَرْهَقُهَا قَتَرَةٌ |
| ১ ৪৩] ৫ ৪৩। ইহারাই হইবে কাফের, দুষ্কৃতিপরায়ণ। | ع أُولَٰئِكَ هُمُ الْكَفَرَةُ الْفَجَرَةُ |

سُوْرَةُ التَّكْوِيْرِ مَكِّيَّةٌ (٨١) اٰيَاتُهَا ٢٩ رُكُوْعُهَا ١

## ৮১ সূরা আত্ তাকভীর

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্সহ ইহাতে ৩০ আয়াত এবং ১ রুকূ আছে।*

| | |
|---|---|
| ১। আল্লাহ্র নামে যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময়। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ① |
| ২। যখন সূর্যকে আবৃত করা হইবে, | اِذَا الشَّمْسُ كُوِّرَتْ ② |
| ৩। এবং যখন নক্ষত্ররাজি নিষ্প্রভ হইবে, | وَاِذَا النُّجُوْمُ انْكَدَرَتْ ③ |
| ৪। এবং যখন পর্বতসমূহকে চালিত করা হইবে, | وَاِذَا الْجِبَالُ سُيِّرَتْ ④ |
| ৫। এবং যখন দশ মাসের গর্ভবতী উষ্টনীগুলি বেকার পরিত্যক্ত হইবে, | وَاِذَا الْعِشَارُ عُطِّلَتْ ⑤ |
| ৬। এবং যখন বন্যজন্তুগুলিকে সমবেত করা হইবে, | وَاِذَا الْوُحُوْشُ حُشِرَتْ ⑥ |
| ৭। এবং যখন নদীসমূহকে শুকাইয়া দেওয়া হইবে, | وَاِذَا الْبِحَارُ سُجِّرَتْ ⑦ |
| ৮। এবং যখন (বিভিন্ন জাতির) লোকদিগকে একত্রিত করা হইবে, | وَاِذَا النُّفُوْسُ زُوِّجَتْ ⑧ |
| ৯। এবং যখন জীবন্ত সমাধিস্থ বালিকা সম্বন্ধে জিজ্ঞাসা করা হইবে— | وَاِذَا الْمَوْءٗدَةُ سُئِلَتْ ⑨ |
| ১০। কি অপরাধে তাহাকে হত্যা করা হইয়াছে ?— | بِاَيِّ ذَنْۢبٍ قُتِلَتْ ⑩ |
| ১১। এবং যখন পুস্তক-পুস্তিকা (ব্যাপকভাবে) বিস্তৃত করা হইবে, | وَاِذَا الصُّحُفُ نُشِرَتْ ⑪ |
| ১২। এবং যখন আকাশের আবরণ তুলিয়া ফেলা হইবে, | وَاِذَا السَّمَآءُ كُشِطَتْ ⑫ |
| ১৩। এবং যখন জাহান্নামকে প্রজ্জ্বলিত করা হইবে, | وَاِذَا الْجَحِيْمُ سُعِّرَتْ ⑬ |
| ১৪। এবং যখন জান্নাতকে নিকটবর্তী করা হইবে, | وَاِذَا الْجَنَّةُ اُزْلِفَتْ ⑭ |
| ১৫। তখন প্রত্যেক আত্মা যাহা সে হাযির করিয়াছে উহা জানিতে পারিবে। | عَلِمَتْ نَفْسٌ مَّآ اَحْضَرَتْ ⑮ |

১৬। এইরূপ নহে (যেরূপ তোমরা ধারণা করিতেছ) আমি শপথ করিতেছি (চলিতে চলিতে) পশ্চাদপসরণকারীদের,

فَلَآ أُقْسِمُ بِالْخُنَّسِ

১৭। যাহারা দ্রুতগতিতে সম্মুখে চলে এবং লুকাইয়া পড়ে।

الْجَوَارِ الْكُنَّسِ

১৮। এবং রাত্রির শপথ যখন উহা শেষ প্রহরে পৌছে,

وَالَّيْلِ إِذَا عَسْعَسَ

১৯। এবং প্রভাতের শপথ যখন উহা নিঃশ্বাস ফেলিতে আরম্ভ করে,

وَالصُّبْحِ إِذَا تَنَفَّسَ

২০। নিশ্চয় ইহা এক সম্মানিত রসূলের (উপর অবতারিত) বাণী

إِنَّهُ لَقَوْلُ رَسُولٍ كَرِيمٍ

২১। যে (রসূল) শক্তির অধিকারী এবং আরশের অধিপতির সন্নিধানে প্রতিষ্ঠিত,

ذِي قُوَّةٍ عِندَ ذِي الْعَرْشِ مَكِينٍ

২২। অনুসরণ-যোগ্য, তদুপরি বিশ্বস্ত।

مُّطَاعٍ ثَمَّ أَمِينٍ

২৩। এবং তোমাদের সঙ্গী উন্মাদ নহে।

وَمَا صَاحِبُكُم بِمَجْنُونٍ

২৪। নিশ্চয় সে তাহাকে স্পষ্ট দিগন্তে প্রত্যক্ষ করিয়াছে।

وَلَقَدْ رَآهُ بِالْأُفُقِ الْمُبِينِ

২৫। সে অদৃশ্য বিষয় সম্পর্কে কৃপণ নহে।

وَمَا هُوَ عَلَى الْغَيْبِ بِضَنِينٍ

২৬। এবং ইহা বিতাড়িত শয়তানের কথা নহে।

وَمَا هُوَ بِقَوْلِ شَيْطَانٍ رَّجِيمٍ

২৭। তথাপি তোমরা কোথায় চলিয়াছ ?

فَأَيْنَ تَذْهَبُونَ

২৮। ইহা সকল জগতের জন্য এক উপদেশবাণী ব্যতীত কিছু নহে—

إِنْ هُوَ إِلَّا ذِكْرٌ لِّلْعَالَمِينَ

২৯। তাহার জন্য, যে তোমাদের মধ্য হইতে সরল-সুদৃঢ় পথে চলিতে চাহে।

لِمَن شَاءَ مِنكُمْ أَن يَسْتَقِيمَ

১
৩০। বস্তুতঃ তোমরা কিছুই চাহিতে পার না, যদি না সকল
[৩০] জগতের প্রতিপালক আল্লাহ্ (উহা) চাহেন।
৬

وَمَا تَشَاءُونَ إِلَّا أَن يَشَاءَ اللَّهُ رَبُّ
الْعَالَمِينَ




## ৮২-সূরা আল্ ইন্ফিতার

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্সহ ইহাতে ২০ আয়াত এবং ১ রুকূ আছে ।*

১ । আল্লাহ্র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময় ।

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ①

২ । যখন আকাশ বিদীর্ণ হইবে,

اِذَا السَّمَآءُ انْفَطَرَتْ ②

৩ । যখন নক্ষত্ররাজি বিক্ষিপ্ত হইয়া পড়িবে,

وَاِذَا الْكَوَاكِبُ انْتَثَرَتْ ③

৪ । এবং যখন সমুদ্রসমূহকে চিরিয়া প্রবাহিত করা হইবে (এবং পরস্পরকে মিলাইয়া দেওয়া হইবে),

وَاِذَا الْبِحَارُ فُجِّرَتْ ④

৫ । এবং যখন কবরসমূহকে উৎপাটিত করা হইবে,

وَاِذَا الْقُبُوْرُ بُعْثِرَتْ ⑤

৬ । তখন প্রত্যেক আত্মা জানিতে পারিবে, সে অগ্রে কি পাঠাইয়াছে এবং পশ্চাতে কি ছাড়িয়া আসিয়াছে ।

عَلِمَتْ نَفْسٌ مَّا قَدَّمَتْ وَاَخَّرَتْ ⑥

৭ । হে ইনসান ! তোমাকে তোমার পরম দাতা প্রতিপালক সম্বন্ধে কিসে প্রতারিত করিয়াছে—

يٰۤاَيُّهَا الْاِنْسَانُ مَا غَرَّكَ بِرَبِّكَ الْكَرِيْمِ ⑦

৮ । যিনি তোমাকে সৃষ্টি করিয়াছেন, অতঃপর তোমাকে পূর্ণাঙ্গ ও সুঠাম করিয়াছেন, তৎপর তোমাকে যথার্থরূপে সুসমঞ্জস করিয়াছেন ?

الَّذِيْ خَلَقَكَ فَسَوّٰىكَ فَعَدَلَكَ ⑧

৯ । যে আকৃতিতে তিনি চাহিয়াছেন, তোমাকে গঠন করিয়াছেন ।

فِيْۤ اَيِّ صُوْرَةٍ مَّا شَآءَ رَكَّبَكَ ⑨

১০ । কখনও নহে (যেরূপ তোমরা ধারণা করিতেছ), বরং তোমরা বিচারকে মিথ্যা বলিয়া প্রত্যাখ্যান করিতেছ ।

كَلَّا بَلْ تُكَذِّبُوْنَ بِالدِّيْنِ ⑩

১১ । এবং নিশ্চয় তোমাদের উপর সংরক্ষকগণ নিযুক্ত আছে,

وَاِنَّ عَلَيْكُمْ لَحٰفِظِيْنَ ⑪

১২ । সম্মানিত লেখকগণ,

كِرَامًا كَاتِبِيْنَ ⑫

১৩ । তাহারা সবকিছু জানে যাহা তোমরা কর ।

يَعْلَمُوْنَ مَا تَفْعَلُوْنَ ⑬

১৪ । নিশ্চয় পুণ্যবানগণ নেয়ামতের মধ্যে থাকিবে ।

اِنَّ الْاَبْرَارَ لَفِيْ نَعِيْمٍ ⑭

১৫। এবং নিশ্চয় পাপাচারীরা জাহান্নামে থাকিবে;

وَإِنَّ الْفُجَّارَ لَفِي جَحِيمٍ ۝١٤

১৬। তাহারা বিচার দিবসে উহাতে দগ্ধ হইবে;

يَصْلَوْنَهَا يَوْمَ الدِّينِ ۝١٥

১৭। তাহারা উহা হইতে পলায়ন করিতে পারিবে না।

وَمَا هُمْ عَنْهَا بِغَائِبِينَ ۝١٦

১৮। এবং তোমাকে কিসে জানাইবে যে, সেই বিচার দিবস কি !

وَمَا أَدْرَاكَ مَا يَوْمُ الدِّينِ ۝١٧

১৯। পুনরায় বলি, তোমাকে কিসে জানাইবে যে, সেই বিচার দিবস কি !

ثُمَّ مَا أَدْرَاكَ مَا يَوْمُ الدِّينِ ۝١٨

২০। যেদিন কোন ব্যক্তি অন্য ব্যক্তির আদৌ উপকার করিবার ক্ষমতা রাখিবে না, এবং সেদিন সকল আদেশের
[২০] অধিকার একমাত্র আল্লাহ্‌রই হইবে।
১ ৭

يَوْمَ لَا تَمْلِكُ نَفْسٌ لِّنَفْسٍ شَيْئًا ۖ وَالْأَمْرُ يَوْمَئِذٍ لِّلَّهِ ۝١٩

سُوْرَةُ الْمُطَفِّفِيْنَ مَكِّيَّةٌ (٨٣) اٰيَاتُهَا ٣٦ رُكُوْعُهَا ١

## ৮৩-সূরা আল্ মুতাফ্‌ফেফীন

*ইহা মক্কী সূরা, বিস্‌মিল্লাহ্‌সহ ইহাতে ৩৭ আয়াত এবং ১ রুকূ আছে।*

১। আল্লাহ্‌র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময়।

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ①

২। দুর্ভোগ তাহাদের জন্য যাহারা মাপে কম দেয়;

وَيْلٌ لِّلْمُطَفِّفِيْنَ ②

৩। যাহারা লোকদের নিকট হইতে যখন মাপিয়া গ্রহণ করে তখন পূর্ণ মাত্রায় গ্রহণ করে;

الَّذِيْنَ اِذَا اكْتَالُوْا عَلَى النَّاسِ يَسْتَوْفُوْنَ ③

৪। কিন্তু যখন তাহারা অন্যকে মাপিয়া দেয় অথবা তাহাদিগকে ওজন করিয়া দেয় তখন কম করিয়া দেয়।

وَاِذَا كَالُوْهُمْ اَوْ وَّزَنُوْهُمْ يُخْسِرُوْنَ ④

৫। এই সকল লোক কি বিশ্বাস করে না যে, তাহাদিগকে পুনরুত্থিত করা হইবে,

اَلَا يَظُنُّ اُولٰٓئِكَ اَنَّهُمْ مَّبْعُوْثُوْنَ ⑤

৬। এক মহা (বিচার) দিবসের জন্য ?

لِيَوْمٍ عَظِيْمٍ ⑥

৭। যেদিন সকল মানুষ জগতসমূহের প্রতিপালকের সমীপে দণ্ডায়মান হইবে।

يَّوْمَ يَقُوْمُ النَّاسُ لِرَبِّ الْعٰلَمِيْنَ ⑦

৮। কখনও নহে, নিশ্চয় দুষ্কৃতিপরায়ণদের আমল-নামা 'সিজ্জীনে' থাকিবে।

كَلَّآ اِنَّ كِتٰبَ الْفُجَّارِ لَفِيْ سِجِّيْنٍ ⑧

৯। এবং তোমাকে কিসে অবহিত করিবে যে 'সিজ্জীন' কি ?

وَمَآ اَدْرٰىكَ مَا سِجِّيْنٌ ⑨

১০। উহা (আদি হইতে) এক লিখিত কিতাব।

كِتٰبٌ مَّرْقُوْمٌ ⑩

১১। সেদিন সত্যকে মিথ্যা বলিয়া প্রত্যাখ্যানকারীদের জন্য দুর্ভোগ

وَيْلٌ يَّوْمَئِذٍ لِّلْمُكَذِّبِيْنَ ⑪

১২। যাহারা বিচার দিবসকে মিথ্যা বলিয়া প্রত্যাখ্যান করে।

الَّذِيْنَ يُكَذِّبُوْنَ بِيَوْمِ الدِّيْنِ ⑫

১৩। বস্তুতঃ কেবল সীমাতিক্রমকারী, চরম পাপিষ্ঠ ব্যতিরেকে কেহই ইহাকে মিথ্যা বলিয়া প্রত্যাখ্যান করিতে পারে না।

وَمَا يُكَذِّبُ بِهٖٓ اِلَّا كُلُّ مُعْتَدٍ اَثِيْمٍ ⑬

১৪। যখন তাহার নিকট আমাদের আয়াতসমূহ আবৃত্তি করা হয় তখন সে বলে, 'প্রাচীন লোকদের কিস্সা কাহিনী।'

اِذَا تُتْلٰى عَلَيْهِ اٰيٰتُنَا قَالَ اَسَاطِيْرُ الْاَوَّلِيْنَ ۝

১৫। কখনও নহে, বরং তাহারা যাহা কিছু অর্জন করিয়াছে উহা তাহাদের অন্তরে মরিচা ধরাইয়াছে।

كَلَّا بَلْ رَانَ عَلٰى قُلُوْبِهِمْ مَّا كَانُوْا يَكْسِبُوْنَ ۝

১৬। কখনও নহে, বস্তুতঃ সেদিন তাহাদিগকে তাহাদের প্রতিপালকের দর্শন হইতে অবশ্যই আড়ালে রাখা হইবে।

كَلَّآ اِنَّهُمْ عَنْ رَّبِّهِمْ يَوْمَئِذٍ لَّمَحْجُوْبُوْنَ ۝

১৭। অতঃপর তাহারা নিশ্চয় জাহান্নামে দগ্ধ হইবে,

ثُمَّ اِنَّهُمْ لَصَالُوا الْجَحِيْمِ ۝

১৮। অতঃপর তাহাদিগকে বলা হইবে, 'ইহা তাহাই যাহা তোমরা মিথ্যা বলিয়া প্রত্যাখ্যান করিতে।'

ثُمَّ يُقَالُ هٰذَا الَّذِيْ كُنْتُمْ بِهٖ تُكَذِّبُوْنَ ۝

১৯। কখনও নহে, নিশ্চয় পুণ্যবানগণের আমলনামা 'ইল্লীয়্যনে আছে।

كَلَّآ اِنَّ كِتٰبَ الْاَبْرَارِ لَفِيْ عِلِّيِّيْنَ ۝

২০। এবং তোমাকে কিসে অবহিত করিবে যে 'ইল্লীয়্যন' কি।

وَمَآ اَدْرٰىكَ مَا عِلِّيُّوْنَ ۝

২১। উহা (আদি হইতে) এক লিখিত কিতাব।

كِتٰبٌ مَّرْقُوْمٌ ۝

২২। নৈকট্য-প্রাপ্তগণ উহা প্রত্যক্ষ করিবে।

يَّشْهَدُهُ الْمُقَرَّبُوْنَ ۝

২৩। নিশ্চয় পুণ্যবাণগণ নেয়ামতের মধ্যে অবস্থান করিবে,

اِنَّ الْاَبْرَارَ لَفِيْ نَعِيْمٍ ۝

২৪। সুসজ্জিত পালংকের উপর বসিয়া (চতুর্দিকে) অবলোকন করিবে।

عَلَى الْاَرَآئِكِ يَنْظُرُوْنَ ۝

২৫। তুমি তাহাদের মুখমণ্ডলে নেয়ামতের সজীবতা লক্ষ্য করিবে।

تَعْرِفُ فِيْ وُجُوْهِهِمْ نَضْرَةَ النَّعِيْمِ ۝

২৬। তাহাদিগকে মোহরাঙ্কিত বিশুদ্ধ সুরা হইতে পান করানো হইবে

يُسْقَوْنَ مِنْ رَّحِيْقٍ مَّخْتُوْمٍ ۝

২৭। উহার সীলমোহর হইবে কস্তুরীর— সুতরাং উচ্চাকাঙ্ক্ষীগণ এই বিষয়েই উচ্চাকাঙ্ক্ষা করুক—

خِتٰمُهٗ مِسْكٌ ؕ وَفِيْ ذٰلِكَ فَلْيَتَنَافَسِ الْمُتَنٰفِسُوْنَ ۝

২৮। এবং উহাতে 'তসনীমের' (পানি) সংমিশ্রণ থাকিবে,

وَمِزَاجُهٗ مِنْ تَسْنِيْمٍ ۝

২৯ । এমন এক ঝরণার, যাহা হইতে নৈকট্য-প্রাপ্তগণ পান করিবে ।

عَيْنًا يَّشْرَبُ بِهَا الْمُقَرَّبُوْنَ ﴿٢٩﴾

৩০ । নিশ্চয় যাহারা অপরাধ করিয়াছে, তাহারা তাহাদের সঙ্গে হাসি-বিদ্রূপ করিত যাহারা ঈমান আনিয়াছে,

اِنَّ الَّذِيْنَ اَجْرَمُوْا كَانُوْا مِنَ الَّذِيْنَ اٰمَنُوْا يَضْحَكُوْنَ ﴿٣٠﴾

৩১ । এবং যখন তাহারা তাহাদের নিকট দিয়া যাতায়াত করিত, তখন তাহারা পরস্পর চোখ টিপা-টিপি করিত,

وَاِذَا مَرُّوْا بِهِمْ يَتَغَامَزُوْنَ ﴿٣١﴾

৩২ । এবং যখন তাহারা তাহাদের পরিবারবর্গের নিকট প্রত্যাবর্তন করিত তখন উল্লাসের সঙ্গে প্রত্যাবর্তন করিত,

وَاِذَا انْقَلَبُوْٓا اِلٰٓى اَهْلِهِمُ انْقَلَبُوْا فَكِهِيْنَ ﴿٣٢﴾

৩৩ । এবং যখন তাহারা তাহাদিগকে দেখিত, তাহারা বলিত,'ইহারা নিশ্চয় বিপথগামী ।'

وَاِذَا رَاَوْهُمْ قَالُوْٓا اِنَّ هٰٓؤُلَآءِ لَضَآلُّوْنَ ﴿٣٣﴾

৩৪ । অথচ তাহাদিগকে তাহাদের উপর সংরক্ষকরূপে প্রেরণ করা হয় নাই ।

وَمَآ اُرْسِلُوْا عَلَيْهِمْ حٰفِظِيْنَ ﴿٣٤﴾

৩৫ । সুতরাং যাহারা ঈমান আনিয়াছে তাহারা আজ কাফেরদের সঙ্গে হাসি-ঠাট্টা করিবে,

فَالْيَوْمَ الَّذِيْنَ اٰمَنُوْا مِنَ الْكُفَّارِ يَضْحَكُوْنَ ﴿٣٥﴾

৩৬ । তাহারা সুসজ্জিত পালংকের উপর বসিয়া (চতুর্দিকে) অবলোকন করিবে ।

عَلَى الْاَرَآئِكِ يَنْظُرُوْنَ ﴿٣٦﴾

৩৭ । (তাহারা একে অন্যকে বলিবে) কাফেররা যাহা কিছু
১ [৩৭] ৮ করিত তাহারা কি উহার পূর্ণ প্রতিফল পায় নাই ?

هَلْ ثُوِّبَ الْكُفَّارُ مَا كَانُوْا يَفْعَلُوْنَ ﴿٣٧﴾

سُوْرَةُ الْاِنْشِقَاقِ مَكِّيَّةٌ (٨٤)

## ৮৪-সূরা আল্ ইন্‌শিকাক

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্‌সহ ইহাতে ২৬ আয়াত এবং ১ রুকূ আছে।*

---

১। আল্লাহ্‌র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময়।

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ (١)

২। যখন আকাশ বিদীর্ণ হইবে,

اِذَا السَّمَآءُ انْشَقَّتْ (٢)

৩। এবং উহা নিজ প্রতিপালকের প্রতি কান পাতিয়া শুনিবে— বস্তুতঃ (ইহাই) উহার কর্তব্য নির্ধারণ করা হইয়াছে—

وَاَذِنَتْ لِرَبِّهَا وَحُقَّتْ (٣)

৪। এবং যখন পৃথিবীকে সম্প্রসারিত করা হইবে,

وَاِذَا الْاَرْضُ مُدَّتْ (٤)

৫। এবং যাহা কিছু ইহার মধ্যে আছে ইহা তাহা বাহির করিয়া দিবে এবং ইহা শূন্য হইয়া যাইবে,

وَاَلْقَتْ مَا فِيْهَا وَتَخَلَّتْ (٥)

৬। এবং ইহা স্বীয় প্রতিপালকের জন্য কান পাতিবে—বস্তুতঃ (ইহাই) উহার কর্তব্য নির্ধারণ করা হইয়াছে—

وَاَذِنَتْ لِرَبِّهَا وَحُقَّتْ (٦)

৭। হে ইনসান! নিশ্চয় তোমাকে তোমার প্রতিপালকের নিকট পৌঁছিতে কঠোর সাধনা করিতে হইবে, অতঃপর তুমি তাঁহার সাক্ষাৎ লাভ করিবে।

يٰۤاَيُّهَا الْاِنْسَانُ اِنَّكَ كَادِحٌ اِلٰى رَبِّكَ كَدْحًا فَمُلٰقِيْهِ (٧)

৮। অতএব যাহাকে তাহার আমলনামা তাহার ডান হাতে দেওয়া হইবে,

فَاَمَّا مَنْ اُوْتِيَ كِتٰبَهٗ بِيَمِيْنِهٖ (٨)

৯। তাহার নিকট হইতে নিশ্চয়ই হিসাব গ্রহণ করা হইবে— সহজ হিসাব,

فَسَوْفَ يُحَاسَبُ حِسَابًا يَّسِيْرًا (٩)

১০। এবং সে নিজ পরিবারের নিকট উৎফুল্ল চিত্তে প্রত্যাবর্তন করিবে।

وَّيَنْقَلِبُ اِلٰۤى اَهْلِهٖ مَسْرُوْرًا (١٠)

১১। কিন্তু যাহাকে তাহার আমলনামা তাহার পশ্চাৎ দিকে দেওয়া হইবে,

وَاَمَّا مَنْ اُوْتِيَ كِتٰبَهٗ وَرَآءَ ظَهْرِهٖ (١١)

১২। সে শীঘ্রই ধ্বংসকে ডাকিবে,

فَسَوْفَ يَدْعُوْا ثُبُوْرًا (١٢)

১৩। এবং প্রজ্বলিত আগুনে দগ্ধ হইবে।

وَّيَصْلٰى سَعِيْرًا (١٣)

১৪। নিশ্চয় (ইতিপূর্বে) সে নিজ পরিবারের নিকট উৎফুল্ল চিত্তে ছিল।

إِنَّهُۥ كَانَ فِىٓ أَهْلِهِۦ مَسْرُورًا ⑬

১৫। নিশ্চয় সে ভাবিয়াছিল যে, সে কখনও (আল্লাহ্‌র সমীপে) ফিরিয়া আসিবে না।

إِنَّهُۥ ظَنَّ أَن لَّن يَحُورَ ⑭

১৬। হাঁ, নিশ্চয় তাহার প্রতিপালক তাহার সম্বন্ধে সর্বদ্রষ্টা ছিলেন।

بَلَىٰٓ إِنَّ رَبَّهُۥ كَانَ بِهِۦ بَصِيرًا ⑮

১৭। কিন্তু নহে, আমি সন্ধ্যা-গগনের লোহিত আভার কসম খাইতেছি,

فَلَآ أُقْسِمُ بِٱلشَّفَقِ ⑯

১৮। এবং রাত্রির এবং উহার যাহাকে ইহা গুটাইয়া লয়,

وَٱلَّيْلِ وَمَا وَسَقَ ⑰

১৯। এবং চন্দ্রের যখন ইহা পূর্ণতা প্রাপ্ত হয়,

وَٱلْقَمَرِ إِذَا ٱتَّسَقَ ⑱

২০। নিশ্চয় তোমরা এক স্তর হইতে অন্য স্তরে আরোহণ করিয়া অগ্রসর হইবে।

لَتَرْكَبُنَّ طَبَقًا عَن طَبَقٍ ⑲

২১। সুতরাং তাহাদের কি হইয়াছে যে তাহারা ঈমান আনিতেছে না?

فَمَا لَهُمْ لَا يُؤْمِنُونَ ⑳

সেজদা-১৩

২২। এবং যখন তাহাদের নিকট কুরআন পাঠ করা হয়, তখন তাহারা সেজদা করে না;

وَإِذَا قُرِئَ عَلَيْهِمُ ٱلْقُرْءَانُ لَا يَسْجُدُونَ ۩ ㉑

২৩। পক্ষান্তরে কাফেররা (কুরআনকে) মিথ্যা বলিয়া প্রত্যাখ্যান করে।

بَلِ ٱلَّذِينَ كَفَرُوا۟ يُكَذِّبُونَ ㉒

২৪। এবং তাহারা (নিজেদের মনে) যাহা কিছু গোপন করিতেছে আল্লাহ্ উহা সর্বাধিক অবগত আছেন।

وَٱللَّهُ أَعْلَمُ بِمَا يُوعُونَ ㉓

২৫। সুতরাং তাহাদিগকে যন্ত্রণাদায়ক আযাবের সংবাদ দাও—

فَبَشِّرْهُم بِعَذَابٍ أَلِيمٍ ㉔

২৬। কেবল তাহারা ব্যতিরেকে যাহারা ঈমান আনে এবং
১ ৬] ১ সৎকর্ম করে, তাহাদের জন্য অফুরন্ত প্রতিদান রহিয়াছে।

إِلَّا ٱلَّذِينَ ءَامَنُوا۟ وَعَمِلُوا۟ ٱلصَّٰلِحَٰتِ لَهُمْ أَجْرٌ غَيْرُ مَمْنُونٍۭ ㉕

## سُوْرَةُ الْبُرُوْجِ مَكِّيَّةٌ

## ৮৫-সূরা আল্ বুরূজ

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্সহ ইহাতে ২৩ আয়াত এবং ১ রুকূ আছে।*

১। আল্লাহ্র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময়।

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ①

২। কসম গ্রহ-নক্ষত্রের কক্ষপথ-বিশিষ্ট আকাশের,

وَالسَّمَآءِ ذَاتِ الْبُرُوْجِ ②

৩। এবং প্রতিশ্রুত দিবসের,

وَالْيَوْمِ الْمَوْعُوْدِ ③

৪। এবং সাক্ষ্য দানকারীর এবং যাহার সম্বন্ধে সাক্ষ্য দান করা হইয়াছে তাহার,

وَشَاهِدٍ وَّمَشْهُوْدٍ ④

৫। ধ্বংস হইল পরিখাসমূহের অধিবাসীগণ—

قُتِلَ اَصْحٰبُ الْاُخْدُوْدِ ⑤

৬। ইন্ধনপূর্ণ আগুনের (পরিখাসমূহ)—

النَّارِ ذَاتِ الْوَقُوْدِ ⑥

৭। যখন তাহারা উহার উপর উপবিষ্ট ছিল,

اِذْ هُمْ عَلَيْهَا قُعُوْدٌ ⑦

৮। এবং তাহারা মো'মেনগণের সহিত যে ব্যবহার করিয়াছিল সে বিষয়ে তাহারা প্রত্যক্ষ সাক্ষী ছিল।

وَّهُمْ عَلٰى مَا يَفْعَلُوْنَ بِالْمُؤْمِنِيْنَ شُهُوْدٌ ⑧

৯। এবং তাহারা মো'মেনদের সঙ্গে শুধু এই কারণে শত্রুতা পোষণ করিয়াছিল যে, তাহারা মহাপরাক্রমশালী, অতীব প্রশংসনীয় আল্লাহ্র উপর ঈমান আনিয়াছিল,

وَمَا نَقَمُوْا مِنْهُمْ اِلَّآ اَنْ يُّؤْمِنُوْا بِاللّٰهِ الْعَزِيْزِ الْحَمِيْدِ ⑨

১০। আকাশসমূহ এবং পৃথিবীর আধিপত্য যাঁহার, বস্তুতঃ আল্লাহ্ প্রত্যেক বস্তুর উপর সাক্ষী।

الَّذِيْ لَهٗ مُلْكُ السَّمٰوٰتِ وَالْاَرْضِ وَاللّٰهُ عَلٰى كُلِّ شَيْءٍ شَهِيْدٌ ⑩

১১। যাহারা মো'মেন পুরুষদিগকে এবং মো'মেন নারী-দিগকে নির্যাতন করে এবং পরে তাহারা তওবা করে না, তাহাদের জন্য নিশ্চয় জাহান্নামের আযাব রহিয়াছে। এবং তাহাদের জন্য রহিয়াছে (হৃদয়) দগ্ধকারী আগুনের আযাব।

اِنَّ الَّذِيْنَ فَتَنُوا الْمُؤْمِنِيْنَ وَالْمُؤْمِنٰتِ ثُمَّ لَمْ يَتُوْبُوْا فَلَهُمْ عَذَابُ جَهَنَّمَ وَلَهُمْ عَذَابُ الْحَرِيْقِ ⑪

১২। নিশ্চয় যাহারা ঈমান আনে এবং সৎকর্ম করে, তাহাদের জন্য রহিয়াছে এমন জান্নাতসমূহ যাহার তলদেশ দিয়া নহরসমূহ প্রবাহিত আছে, বস্তুতঃ ইহাই মহাসফলতা।

اِنَّ الَّذِيْنَ اٰمَنُوْا وَعَمِلُوا الصّٰلِحٰتِ لَهُمْ جَنّٰتٌ تَجْرِيْ مِنْ تَحْتِهَا الْاَنْهٰرُ ذٰلِكَ الْفَوْزُ الْكَبِيْرُ ⑫

| | |
|---|---|
| ১৩। নিশ্চয় তোমার প্রতিপালকের 'পাকড়াও' অতি কঠোর। | إِنَّ بَطْشَ رَبِّكَ لَشَدِيدٌ ۝١٢ |
| ১৪। নিশ্চয় তিনিই উদ্ভব করেন এবং তিনিই পুনরাবৃত্তি করেন, | إِنَّهُ هُوَ يُبْدِئُ وَيُعِيدُ ۝١٣ |
| ১৫। এবং তিনিই অতীব ক্ষমাশীল, স্নেহশীল, | وَهُوَ الْغَفُورُ الْوَدُودُ ۝١٤ |
| ১৬। আরশের অধিপতি, পরম মর্যাদাবান, | ذُو الْعَرْشِ الْمَجِيدُ ۝١٥ |
| ১৭। তিনি যাহা চাহেন তাহাই করেন। | فَعَّالٌ لِّمَا يُرِيدُ ۝١٦ |
| ১৮। তোমার নিকট কি সৈন্য বাহিনীসমূহের বৃত্তান্ত পৌঁছিয়াছে ? | هَلْ أَتَاكَ حَدِيثُ الْجُنُودِ ۝١٧ |
| ১৯। ফেরাউন ও সামূদের ? | فِرْعَوْنَ وَثَمُودَ ۝١٨ |
| ২০। নহে, বরং যাহারা অস্বীকার করিয়াছে তাহারা (সত্যকে) মিথ্যা বলিয়া প্রত্যাখ্যান করিতে বদ্ধপরিকর। | بَلِ الَّذِينَ كَفَرُوا فِي تَكْذِيبٍ ۝١٩ |
| ২১। অথচ আল্লাহ্ তাহাদিগকে তাহাদের পশ্চাদ্দিক হইতে পরিবেষ্টন করিয়া আছেন | وَاللَّهُ مِن وَرَائِهِم مُّحِيطٌ ۝٢٠ |
| ২২। নহে, বরং ইহা অতি গৌরবময় কুরআন, | بَلْ هُوَ قُرْآنٌ مَّجِيدٌ ۝٢١ |
| ১ [২৩] ১০ ২৩। যাহা সুরক্ষিত ফলকে রহিয়াছে। | فِي لَوْحٍ مَّحْفُوظٍ ۝٢٢ ع |

## ৮৬ সূরা আত্ তারেক

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্সহ ইহাতে ১৮ আয়াত এবং ১ রুকূ আছে ।*

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ①

১ । আল্লাহ্‌র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময়,

وَالسَّمَآءِ وَالطَّارِقِ ②

২ । কসম আকাশের এবং শুকতারার—

وَمَآ اَدْرٰىكَ مَا الطَّارِقُ ③

৩ । এবং তোমাকে কিসে অবহিত করিয়াছে যে শুকতারা কি ?

النَّجْمُ الثَّاقِبُ ④

৪ । উহা অতীব উজ্জ্বল নক্ষত্র—

اِنْ كُلُّ نَفْسٍ لَّمَّا عَلَيْهَا حَافِظٌ ⑤

৫ । এমন কোন আত্মা নাই যাহার উপর কোন হেফাযতকারী নাই ।

فَلْيَنْظُرِ الْاِنْسَانُ مِمَّ خُلِقَ ⑥

৬ । সুতরাং ইনসানকে চিন্তা করা উচিত যে তাহাকে কি হইতে সৃষ্টি করা হইয়াছে ।

خُلِقَ مِنْ مَّآءٍ دَافِقٍ ⑦

৭ । তাহাকে সবেগে নির্গমনশীল পানি হইতে সৃষ্টি করা হইয়াছে,

يَّخْرُجُ مِنْۢ بَيْنِ الصُّلْبِ وَالتَّرَآئِبِ ⑧

৮ । যাহা মেরুদণ্ড এবং পঞ্জরাস্থির মধ্য হইতে নির্গত হয় ।

اِنَّهٗ عَلٰى رَجْعِهٖ لَقَادِرٌ ⑨

৯ । নিশ্চয় তিনি উহাকে (জীবনকে) পুনরায় ফিরাইয়া আনিতে ক্ষমতাবান;

يَوْمَ تُبْلَى السَّرَآئِرُ ⑩

১০ । যেদিন গুপ্ত রহস্যাবলী প্রকাশ করা হইবে,

فَمَا لَهٗ مِنْ قُوَّةٍ وَّلَا نَاصِرٍ ⑪

১১ । যাহার ফলে তাহার (নিজের উপর বিপদ অপসারণ করিবার) কোনই ক্ষমতা থাকিবে না এবং কোন সাহায্যকারীও হইবে না ।

وَالسَّمَآءِ ذَاتِ الرَّجْعِ ⑫

১২ । পুনঃ পুনঃ বর্ষণশীল মেঘের কসম,

وَالْاَرْضِ ذَاتِ الصَّدْعِ ⑬

১৩ । এবং যমীনের কসম যাহা (বারি বর্ষণের পর অংকুরোদ্গমের কারণে) বিদীর্ণ হয় ।

إِنَّهُۥ لَقَوْلٌ فَصْلٌ

১৪। নিশ্চয় ইহা (কুরআন) ফয়সালাকারী কালাম।

وَمَا هُوَ بِٱلْهَزْلِ

১৫। এবং ইহা কোন অবান্তর কালাম নহে।

إِنَّهُمْ يَكِيدُونَ كَيْدًا

১৬। নিশ্চয় তাহারা ষড়যন্ত্র করিবে—গভীর ষড়যন্ত্র,

وَأَكِيدُ كَيْدًا

১৭। এবং আমিও কৌশল করিব—উত্তম কৌশল।

فَمَهِّلِ ٱلْكَٰفِرِينَ أَمْهِلْهُمْ رُوَيْدًۢا

১৮। সুতরাং তুমি কাফেরদিগকে অবকাশ দাও। অবকাশ

১ [১৮] ১১ দাও তাহাদিগকে কিছু সময়ের জন্য।




## ৮৭-সূরা আল্ আ'লা

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্সহ ইহাতে ২০ আয়াত এবং ১ রুকূ আছে।*

| | |
|---|---|
| ১। আল্লাহ্র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময়। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ① |
| ২। তুমি তোমার মহামহিম প্রতিপালকের নামের পবিত্রতা ও মাহাত্ম্য ঘোষণা কর, | سَبِّحِ اسْمَ رَبِّكَ الْاَعْلَى ② |
| ৩। যিনি (মানুষকে) সৃষ্টি করেন এবং (তাহাকে) পূর্ণাঙ্গ ও সুঠাম করেন। | الَّذِيْ خَلَقَ فَسَوّٰى ③ |
| ৪। এবং যিনি তাহার শক্তি-সামর্থ্য নিরূপণ করেন এবং তাহাকে (যথাযথ) হেদায়াত দান করেন। | وَالَّذِيْ قَدَّرَ فَهَدٰى ④ |
| ৫। এবং যিনি (পশু-চারণের জন্য) তৃণ-লতা উদ্গত করেন, | وَالَّذِيْٓ اَخْرَجَ الْمَرْعٰى ⑤ |
| ৬। অতঃপর উহাকে কৃষ্ণবর্ণ আবর্জনায় পরিণত করেন। | فَجَعَلَهٗ غُثَآءً اَحْوٰى ⑥ |
| ৭। অবশ্যই আমরা তোমাকে (এই কুরআন) পাঠ করাইব এবং তুমি (ইহাকে) ভুলিবে না, | سَنُقْرِئُكَ فَلَا تَنْسٰٓى ⑦ |
| ৮। কেবল ইহা ব্যতীত যাহা আল্লাহ্ চাহিবেন, নিশ্চয় তিনি জানেন যাহা প্রকাশ্য এবং যাহা গুপ্ত। | اِلَّا مَا شَآءَ اللّٰهُ ۭ اِنَّهٗ يَعْلَمُ الْجَهْرَ وَمَا يَخْفٰى ⑧ |
| ৯। এবং অবশ্যই আমরা তোমার জন্য সহজ পথকে সহজলভ্য করিয়া দিব। | وَنُيَسِّرُكَ لِلْيُسْرٰى ⑨ |
| ১০। সুতরাং তুমি উপদেশ দিতে থাক, যখন উপদেশ (মানুষের জন্য) লাভজনক হইয়া থাকে, | فَذَكِّرْ اِنْ نَّفَعَتِ الذِّكْرٰى ⑩ |
| ১১। যে (আল্লাহ্কে) ভয় করে সে অবশ্যই উপদেশ গ্রহণ করিবে; | سَيَذَّكَّرُ مَنْ يَّخْشٰى ⑪ |
| ১২। কিন্তু যে একান্ত হতভাগ্য সে ইহাকে এড়াইয়া চলিবে, | وَيَتَجَنَّبُهَا الْاَشْقَى ⑫ |
| ১৩। যে বিশাল আগুনে প্রবেশ করিবে। | الَّذِيْ يَصْلَى النَّارَ الْكُبْرٰى ⑬ |

ثُمَّ لَا يَمُوتُ فِيهَا وَلَا يَحْيٰى ﴿١٣﴾

১৪। অতঃপর সে উহাতে না মরিবে এবং না বাঁচিবে।

قَدْ أَفْلَحَ مَنْ تَزَكّٰى ﴿١٤﴾

১৫। অবশ্যই সে সফলকাম হইবে যে পবিত্রতা অবলম্বন করিবে,

وَذَكَرَ اسْمَ رَبِّهٖ فَصَلّٰى ﴿١٥﴾

১৬। এবং তাহার প্রতিপালকের নাম স্মরণ করে এবং নামায পড়ে।

بَلْ تُؤْثِرُونَ الْحَيٰوةَ الدُّنْيَا ﴿١٦﴾

১৭। কিন্তু তোমরা পার্থিব জীবনকেই অগ্রাধিকার দিতেছ,

وَالْاٰخِرَةُ خَيْرٌ وَّأَبْقٰى ﴿١٧﴾

১৮। অথচ পরকালই অধিকতর উত্তম এবং স্থায়ী।

إِنَّ هٰذَا لَفِي الصُّحُفِ الْأُولٰى ﴿١٨﴾

১৯। নিশ্চয় ইহা পূর্ববর্তী গ্রন্থসমূহেও (উল্লিখিত) আছে—

صُحُفِ إِبْرٰهِيمَ وَمُوسٰى ﴿١٩﴾

১ [২০] ১২ ২০। ইব্‌রাহীম ও মূসার গ্রন্থসমূহে।

سُوْرَةُ الْغَاشِيَةِ مَكِّيَّةٌ

## ৮৮- সূরা আল্ গাশিয়া

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহসহ ইহাতে ২৭ আয়াত এবং ১ রুকূ আছে*

| | |
|---|---|
| ১। আল্লাহ্র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময়। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ① |
| ২। তোমার নিকট কি আচ্ছন্নকারীর সংবাদ পৌঁছিয়াছে ? | هَلْ اَتٰىكَ حَدِيْثُ الْغَاشِيَةِ ② |
| ৩। সেদিন কতক মুখমণ্ডল হইবে অবনত, | وُجُوْهٌ يَّوْمَئِذٍ خَاشِعَةٌ ③ |
| ৪। কর্ম-ক্লান্ত, পরিশ্রান্ত। | عَامِلَةٌ نَّاصِبَةٌ ④ |
| ৫। তাহারা প্রবেশ করিবে প্রজ্বলিত আগুনে, | تَصْلٰى نَارًا حَامِيَةً ⑤ |
| ৬। তাহাদিগকে পানি পান করানো হইবে, ফুটন্ত ঝরণা হইতে। | تُسْقٰى مِنْ عَيْنٍ اٰنِيَةٍ ⑥ |
| ৭। শুষ্ক-তিক্ত-কন্টকময় তৃণ ব্যতীত তাহাদের জন্য কোন খাদ্য থাকিবে না, | لَيْسَ لَهُمْ طَعَامٌ اِلَّا مِنْ ضَرِيْعٍ ⑦ |
| ৮। যাহা না পুষ্টি সাধন করিবে এবং না ক্ষুধা নিবারণ করিবে। | لَّا يُسْمِنُ وَلَا يُغْنِيْ مِنْ جُوْعٍ ⑧ |
| ৯। কতক মুখমণ্ডল সেদিন হর্ষোৎফুল্ল হইবে, | وُجُوْهٌ يَّوْمَئِذٍ نَّاعِمَةٌ ⑨ |
| ১০। তাহারা তাহাদের চেষ্টা-সাধনার জন্য সন্তুষ্ট থাকিবে, | لِّسَعْيِهَا رَاضِيَةٌ ⑩ |
| ১১। সুউচ্চ জান্নাতে, | فِيْ جَنَّةٍ عَالِيَةٍ ⑪ |
| ১২। তথায় তাহারা কোন বৃথা বাক্যালাপ শুনিবে না। | لَّا تَسْمَعُ فِيْهَا لَاغِيَةً ⑫ |
| ১৩। তথায় প্রবহমান ঝরণা থাকিবে, | فِيْهَا عَيْنٌ جَارِيَةٌ ⑬ |
| ১৪। তথায় থাকিবে সুউচ্চ আসনসমূহ, | فِيْهَا سُرُرٌ مَّرْفُوْعَةٌ ⑭ |
| ১৫। এবং সুসজ্জিত পান পাত্রসমূহ, | وَّاَكْوَابٌ مَّوْضُوْعَةٌ ⑮ |

১৬। এবং সারি সারি তাকিয়াসমূহ, وَنَمَارِقُ مَصْفُوفَةٌ ﴿١٥﴾

১৭। এবং বিছানো গালিচাসমূহ। وَزَرَابِيُّ مَبْثُوثَةٌ ﴿١٦﴾

১৮। তাহারা কি উষ্ট্রগুলির দিকে লক্ষ্য করে না যে, উহাদিগকে কিরূপে সৃষ্টি করা হইয়াছে ? أَفَلَا يَنظُرُونَ إِلَى الْإِبِلِ كَيْفَ خُلِقَتْ ﴿١٧﴾

১৯। এবং আকাশের দিকে যে, কিভাবে ইহাকে সুউচ্চ করা হইয়াছে ? وَإِلَى السَّمَاءِ كَيْفَ رُفِعَتْ ﴿١٨﴾

২০। এবং পর্ব্বতসমূহের দিকে যে, কিভাবে ইহাদিগকে সংস্থাপিত করা হইয়াছে ? وَإِلَى الْجِبَالِ كَيْفَ نُصِبَتْ ﴿١٩﴾

২১। এবং পৃথিবীর দিকে যে, কিভাবে ইহাকে সমতল করিয়া বিছানো হইয়াছে ? وَإِلَى الْأَرْضِ كَيْفَ سُطِحَتْ ﴿٢٠﴾

২২। সুতরাং তুমি উপদেশ দিতে থাক, কারণ তুমি কেবল একজন উপদেশদাতা মাত্র; فَذَكِّرْ إِنَّمَا أَنتَ مُذَكِّرٌ ﴿٢١﴾

২৩। তুমি তাহাদের জন্য জিম্মাদার নহ। لَّسْتَ عَلَيْهِم بِمُصَيْطِرٍ ﴿٢٢﴾

২৪। কিন্তু যে পৃষ্ঠ প্রদর্শন করে এবং অস্বীকার করে, إِلَّا مَن تَوَلَّىٰ وَكَفَرَ ﴿٢٣﴾

২৫। তাহা হইলে আল্লাহ্ তাহাকে সর্বপেক্ষা বড় আযাব দিবেন। فَيُعَذِّبُهُ اللَّهُ الْعَذَابَ الْأَكْبَرَ ﴿٢٤﴾

২৬। নিশ্চয় আমাদের দিকেই তাহাদের প্রত্যাবর্তন। إِنَّ إِلَيْنَا إِيَابَهُمْ ﴿٢٥﴾

২৭। অতঃপর নিশ্চয় আমাদের উপরই তাহাদের হিসাব-
১ [২৭] ১৩ নিকাশের দায়িত্ব। ثُمَّ إِنَّ عَلَيْنَا حِسَابَهُم ﴿٢٦﴾ ع

سُوْرَةُ الْفَجْرِ مَكِّيَّةٌ

## ৮৯-সূরা আল্ ফাজ্‌র

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্‌সহ ইহাতে ৩১ আয়াত এবং ১·রুকূ আছে।*

১। আল্লাহ্‌র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময়।

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ﴿١﴾

২। কসম প্রভাতের,

وَالْفَجْرِ ﴿٢﴾

৩। এবং দশ রাত্রির,

وَلَيَالٍ عَشْرٍ ﴿٣﴾

৪। এবং এক জোড়া এবং এক বিজোড়ের,

وَّالشَّفْعِ وَالْوَتْرِ ﴿٤﴾

৫। এবং এক রাত্রির যখন ইহা (শেষ হওয়ার পথে) চলে,

وَالَّيْلِ إِذَا يَسْرِ ﴿٥﴾

৬। ইহার মধ্যে বুদ্ধিমান লোকের জন্য কি কোন কসম (সাক্ষ্য) নাই ?

هَلْ فِيْ ذٰلِكَ قَسَمٌ لِّذِيْ حِجْرٍ ﴿٦﴾

৭। তুমি কি দেখ নাই যে, তোমার প্রতিপালক আদ জাতির সহিত কি ব্যবহার করিয়াছেন—

اَلَمْ تَرَ كَيْفَ فَعَلَ رَبُّكَ بِعَادٍ ﴿٧﴾

৮। বড় বড় অট্টালিকার অধিকারী ইরামের (গোত্র) সহিত ?

اِرَمَ ذَاتِ الْعِمَادِ ﴿٨﴾

৯। তাহাদের সমতুল্য কোন জাতি এই সকল দেশে সৃষ্টি করা হয় নাই—

الَّتِيْ لَمْ يُخْلَقْ مِثْلُهَا فِي الْبِلَادِ ﴿٩﴾

১০। এবং সামূদের সহিত, যাহারা উপত্যকাসমূহে (গৃহ নির্মাণের জন্য) প্রস্তর কর্তন করিত,

وَثَمُوْدَ الَّذِيْنَ جَابُوا الصَّخْرَ بِالْوَادِ ﴿١٠﴾

১১। এবং ফেরাউনের সহিত, যে (সৈন্য শিবিরের) কীলকসমূহের অধিকারী,

وَفِرْعَوْنَ ذِي الْاَوْتَادِ ﴿١١﴾

১২। যাহারা দেশে বিদ্রোহ করিয়াছিল,

الَّذِيْنَ طَغَوْا فِي الْبِلَادِ ﴿١٢﴾

১৩। এবং উহাতে উপদ্রব বৃদ্ধি করিয়াছিল ?

فَاَكْثَرُوْا فِيْهَا الْفَسَادَ ﴿١٣﴾

১৪। যাহার ফলে তোমার প্রতিপালক তাহাদের উপর আযাবের কশাঘাত করিলেন।

فَصَبَّ عَلَيْهِمْ رَبُّكَ سَوْطَ عَذَابٍ ﴿١٤﴾

১৫। নিশ্চয় তোমার প্রতিপালক প্রতীক্ষা-স্থলে সতর্ক রহিয়াছেন।

إِنَّ رَبَّكَ لَبِالْمِرْصَادِ ﴿١٤﴾

১৬। দেখ,ইনসান কেমন ! যখন তাহার প্রতিপালক তাহাকে পরীক্ষা করেন এবং সম্মানে ও নেয়ামতে ভূষিত করেন তখন সে বলে, 'আমার প্রতিপালক আমাকে সম্মানিত করিয়াছেন।'

فَأَمَّا الْإِنسَانُ إِذَا مَا ابْتَلَاهُ رَبُّهُ فَأَكْرَمَهُ وَ
نَعَّمَهُ فَيَقُولُ رَبِّي أَكْرَمَنِ ﴿١٥﴾

১৭। কিন্তু যখন তিনি তাহাকে পরীক্ষা করেন এবং তাহার রিয্‌ক তাহার জন্য সংকীর্ণ করিয়া দেন, তখন সে বলে, 'আমার প্রতিপালক আমাকে অপমানিত করিয়াছেন।'

وَأَمَّا إِذَا مَا ابْتَلَاهُ فَقَدَرَ عَلَيْهِ رِزْقَهُ فَيَقُولُ
رَبِّي أَهَانَنِ ﴿١٦﴾

১৮। কখনও নহে, বরং তোমরা আসলে এতীমকে সম্মান কর না,

كَلَّا بَل لَّا تُكْرِمُونَ الْيَتِيمَ ﴿١٧﴾

১৯। এবং মিস্‌কীনকে আহার দানে পরস্পরকে উৎসাহ দাও না,

وَلَا تَحَاضُّونَ عَلَىٰ طَعَامِ الْمِسْكِينِ ﴿١٨﴾

২০। এবং তোমরা (অন্য লোকের) ওয়ারিশী-সম্পদ একত্রিত করিয়া অবাধে ভক্ষণ করিয়া থাক;

وَتَأْكُلُونَ التُّرَاثَ أَكْلًا لَّمًّا ﴿١٩﴾

২১। এবং তোমরা ধন-সম্পদ অত্যধিক ভালবাস।

وَتُحِبُّونَ الْمَالَ حُبًّا جَمًّا ﴿٢٠﴾

২২। কখনও নহে, যখন পৃথিবীকে পূর্ণরূপে টুকরা টুকরা করিয়া দেওয়া হইবে,

كَلَّا إِذَا دُكَّتِ الْأَرْضُ دَكًّا دَكًّا ﴿٢١﴾

২৩। এবং তোমার প্রতিপালক আগমন করিবেন এমতাবস্থায় যে, ফিরিশ্‌তাগণ সারি সারি দণ্ডায়মান থাকিবে;

وَجَاءَ رَبُّكَ وَالْمَلَكُ صَفًّا صَفًّا ﴿٢٢﴾

২৪। এবং সেইদিন জাহান্নামকে (নিকটে) আনা হইবে, সেইদিন ইনসান উপদেশ গ্রহণ করিবে, কিন্তু এই উপদেশ তাহার কি উপকারে আসিবে ?

وَجِيءَ يَوْمَئِذٍ بِجَهَنَّمَ يَوْمَئِذٍ يَتَذَكَّرُ
الْإِنسَانُ وَأَنَّىٰ لَهُ الذِّكْرَىٰ ﴿٢٣﴾

২৫। সে বলিবে, 'হায় আমার দুর্ভাগ্য ! যদি আমি এই জীবনের জন্য (কিছু ভাল কর্ম) অগ্রে পাঠাইতাম।'

يَقُولُ يَا لَيْتَنِي قَدَّمْتُ لِحَيَاتِي ﴿٢٤﴾

২৬। সুতরাং সেইদিন কেহই তাঁহার আযাবের মত আযাব দিতে পারিবে না।

فَيَوْمَئِذٍ لَّا يُعَذِّبُ عَذَابَهُ أَحَدٌ ﴿٢٥﴾

| | |
|---|---|
| ২৭। এবং কেহই তাঁহার বাঁধার মত বাঁধিতে পারিবে না। | وَلَا يُوثِقُ وَثَاقَهُ أَحَدٌ ﴿٢٦﴾ |
| ২৮। হে শান্তি প্রাপ্ত আত্মা ! | يَأَيَّتُهَا النَّفْسُ الْمُطْمَئِنَّةُ ﴿٢٧﴾ |
| ২৯। তুমি তোমার প্রতিপালকের দিকে প্রত্যাবর্তন কর, এমতাবস্থায় যে, তুমি তাঁহার প্রতি সন্তুষ্ট এবং তিনিও তোমার প্রতি সন্তুষ্ট। | ارْجِعِي إِلَى رَبِّكِ رَاضِيَةً مَّرْضِيَّةً ﴿٢٨﴾ |
| ৩০। সুতরাং তুমি আমার বান্দাগণের মধ্যে প্রবেশ কর, | فَادْخُلِي فِي عِبَادِي ﴿٢٩﴾ |
| ১ [৩১] ১৪ ৩১। এবং প্রবেশ কর তুমি আমার জান্নাতে। | وَادْخُلِي جَنَّتِي ﴿٣٠﴾ ع |

سُوْرَةُ الْبَلَدِ مَكِّيَّةٌ

## ৯০-সূরা আল্ বালাদ

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্সহ ইহাতে ২১ আয়াত এবং ১ রুকূ আছে ।*

| | |
|---|---|
| ১। আল্লাহ্র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময় । | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ① |
| ২। না, আমি এই শহরের কসম খাইতেছি— | لَآ اُقْسِمُ بِهٰذَا الْبَلَدِ ② |
| ৩। এবং তুমি অবশ্যই এই শহরে অবতরণ করিবে— | وَاَنْتَ حِلٌّ بِهٰذَا الْبَلَدِ ③ |
| ৪। এবং কসম পিতার এবং তাহার, যাহাকে সে জন্ম দিয়াছে, | وَوَالِدٍ وَّمَا وَلَدَ ④ |
| ৫। নিশ্চয় আমরা ইনসানকে শ্রম-সহিষ্ণু করিয়া সৃষ্টি করিয়াছি । | لَقَدْ خَلَقْنَا الْاِنْسَانَ فِيْ كَبَدٍ ⑤ |
| ৬। সে কি মনে করে যে, কেহ তাহার উপর আদৌ ক্ষমতাবান হইবে না ? | اَيَحْسَبُ اَنْ لَّنْ يَّقْدِرَ عَلَيْهِ اَحَدٌ ⑥ |
| ৭। সে বলে, 'আমি প্রচুর সম্পদ বিনাশ করিয়াছি ।' | يَقُوْلُ اَهْلَكْتُ مَالًا لُّبَدًا ⑦ |
| ৮। সে কি মনে করে যে, কেহই তাহাকে দেখে না ? | اَيَحْسَبُ اَنْ لَّمْ يَرَهٗۤ اَحَدٌ ⑧ |
| ৯। আমরা কি তাহার জন্য সৃষ্টি করি নাই দুইটি চক্ষু, | اَلَمْ نَجْعَلْ لَّهٗ عَيْنَيْنِ ⑨ |
| ১০। এবং একটি জিহ্বা এবং দুইটি ঠোঁট ? | وَلِسَانًا وَّشَفَتَيْنِ ⑩ |
| ১১। এবং আমরা তাহাদিগকে (ভাল ও মন্দ) দুইটি পথ দেখাইয়া দিয়াছি । | وَهَدَيْنٰهُ النَّجْدَيْنِ ⑪ |
| ১২। তথাপি সে উচ্চশিখরে আরোহণ করিবার জন্য প্রাণপণ চেষ্টা করে নাই, | فَلَا اقْتَحَمَ الْعَقَبَةَ ⑫ |
| ১৩। এবং কিসে তোমাকে অবহিত করিবে যে, উচ্চশিখর কি ? | وَمَآ اَدْرٰىكَ مَا الْعَقَبَةُ ⑬ |
| ১৪। (উহা হইতেছে) গোলাম মুক্ত করা, | فَكُّ رَقَبَةٍ ⑭ |

| | |
|---|---|
| ১৫। অথবা, দুর্ভিক্ষ-কবলিত দিনে অন্ন দান করা, | أَوْ إِطْعَٰمٌ فِى يَوْمٍ ذِى مَسْغَبَةٍ ۝١٤ |
| ১৬। (যথা) নিকটাত্মীয় এতীমকে, | يَتِيمًا ذَا مَقْرَبَةٍ ۝١٥ |
| ১৭। অথবা, ভূলুণ্ঠিত মিস্কীনকে। | أَوْ مِسْكِينًا ذَا مَتْرَبَةٍ ۝١٦ |
| ১৮। অতঃপর, সে ঐ সকল লোকের অন্তর্ভুক্ত হয় যাহারা ঈমান আনে এবং ধৈর্য ধারণের জন্য পরস্পরকে আদেশ-উপদেশ দেয় এবং দয়া করার জন্য পরস্পরকে আদেশ-উপদেশ দেয়। | ثُمَّ كَانَ مِنَ ٱلَّذِينَ ءَامَنُوا۟ وَتَوَاصَوْا۟ بِٱلصَّبْرِ وَتَوَاصَوْا۟ بِٱلْمَرْحَمَةِ ۝١٧ |
| ১৯। ইহারাই ডান দিকের লোক। | أُو۟لَٰٓئِكَ أَصْحَٰبُ ٱلْمَيْمَنَةِ ۝١٨ |
| ২০। এবং যাহারা আমাদের নিদর্শনসমূহকে অস্বীকার করে তাহারাই বাম দিকের লোক, | وَٱلَّذِينَ كَفَرُوا۟ بِـَٔايَٰتِنَا هُمْ أَصْحَٰبُ ٱلْمَشْـَٔمَةِ ۝١٩ |
| ১ [২১] ১৫ ২১। যাহাদের উপর অবরুদ্ধ আগুন বর্ষিত হইবে। | عَلَيْهِمْ نَارٌ مُّؤْصَدَةٌۢ ۝٢٠ |

سُوْرَةُ الشَّمْسِ مَكِّيَّةٌ (91)

## ৯১· সূরা আশ্‌ শাম্‌স

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্‌সহ ইহাতে ১৬ আয়াত এবং ১ রুকূ আছে ।*

১ । আল্লাহ্‌র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময় ।

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ①

২ । কসম সূর্যের এবং ইহার প্রাতঃকালীন কিরণের,

وَالشَّمْسِ وَضُحٰهَا ②

৩ । কসম চন্দ্রের, যখন ইহা উহার (সূর্যের) অনুগমন করে,

وَالْقَمَرِ إِذَا تَلٰهَا ③

৪ । কসম দিবসের যখন ইহা উহাকে (সূর্যকে) প্রকাশ করে,

وَالنَّهَارِ إِذَا جَلّٰهَا ④

৫ । কসম রাত্রির, ইহা যখন উহাকে (সূর্যকে) আচ্ছন্ন করে ।

وَالَّيْلِ إِذَا يَغْشٰهَا ⑤

৬ । কসম আকাশের এবং (কসম) ইহার যে, তিনি ইহাকে (বিস্ময়করররূপে) সুগঠিত করিয়াছেন,

وَالسَّمَآءِ وَمَا بَنٰهَا ⑥

৭ । কসম পৃথিবীর এবং (কসম) ইহার যে, তিনি ইহাকে সুবিস্তৃতি দান করিয়াছেন,

وَالْأَرْضِ وَمَا طَحٰهَا ⑦

৮ । কসম আত্মার এবং (কসম) ইহার যে, তিনি ইহাকে পূর্ণাঙ্গ-সুঠাম করিয়াছেন—

وَنَفْسٍ وَّمَا سَوّٰهَا ⑧

৯ । অতঃপর তিনি ইহার প্রতি প্রকাশ করিয়াছেন—উহার মন্দ পথ এবং উহার তাক্‌ওয়ার পথ,

فَأَلْهَمَهَا فُجُوْرَهَا وَتَقْوٰهَا ⑨

১০ । সুতরাং যে ইহাকে পবিত্র করিয়াছে সে অবশ্যই সফল কাম হইয়াছে,

قَدْ أَفْلَحَ مَنْ زَكّٰهَا ⑩

১১ । এবং যে ইহাকে (মাটিতে) প্রোথিত করিয়াছে সে অকৃতকার্য হইয়াছে ।

وَقَدْ خَابَ مَنْ دَسّٰهَا ⑪

১২ । সামূদ জাতি তাহাদের ঔদ্ধত্য বশতঃ (সমাগত নবীকে) মিথ্যা বলিয়া প্রত্যাখ্যান করিয়াছে,

كَذَّبَتْ ثَمُوْدُ بِطَغْوٰىهَآ ⑫

১৩ । যখন তাহাদের সর্বাধিক হতভাগ্য ব্যক্তি দণ্ডায়মান হইল,

إِذِ انْبَعَثَ أَشْقٰىهَا ⑬

১৪। তখন তাঁহাদিগকে আল্লাহ্র রসূল বলিল, 'সাবধান হও, আল্লাহ্র উষ্ট্রী সম্বন্ধে এবং উহার পানি পান করা সম্বন্ধে।'

فَقَالَ لَهُمْ رَسُولُ اللّٰهِ نَاقَةَ اللّٰهِ وَسُقْيٰهَا

১৫। কিন্তু তাহারা তাহাকে মিথ্যাবাদী বলিয়া প্রত্যাখ্যান করিল এবং উষ্ট্রীর হাঁটুর রগ কাটিয়া ফেলিল, ফলে তাহাদের প্রতিপালক তাহাদের পাপের দরুন তাহাদিগকে সমূলে বিনাশ করিয়া দিলেন এবং তাহাদিগকে (ভূমিতে) একাকার করিয়া দিলেন।

فَكَذَّبُوهُ فَعَقَرُوهَا فَدَمْدَمَ عَلَيْهِمْ رَبُّهُمْ بِذَنْۢبِهِمْ فَسَوّٰىهَا

১৬। এবং তিনি তাহাদের পরিণাম সম্বন্ধে কোন
১ [১৬] ১৬ পরওয়াই করিলেন না।

وَلَا يَخَافُ عُقْبٰهَا

# سُوْرَةُ الَّيْلِ مَكِّيَّةٌ

## ৯২ সূরা আল্ লায়ল

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্‌সহ ইহাতে ২২ আয়াত এবং ১ রুকূ আছে ।*

| | |
|---|---|
| ১ । আল্লাহ্‌র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময় । | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ① |
| ২ । কসম রাত্রির, যখন ইহা (বিশ্বচরাচরকে) আচ্ছন্ন করিয়া ফেলে, | وَالَّيْلِ اِذَا يَغْشٰى ② |
| ৩ । (এবং) কসম দিবসের যখন ইহা আলোকোদ্ভাসিত হইয়া উঠে, | وَالنَّهَارِ اِذَا تَجَلّٰى ③ |
| ৪ । (এবং) কসম ইহার যে, তিনি নর এবং নারী সৃষ্টি করিয়াছেন, | وَمَا خَلَقَ الذَّكَرَ وَالْاُنْثٰى ④ |
| ৫ । 'নিশ্চয় তোমাদের প্রচেষ্টা বিভিন্ন মুখী । | اِنَّ سَعْيَكُمْ لَشَتّٰى ⑤ |
| ৬ । অতএব যে (আল্লাহ্‌র রাস্তায়) দান করিয়াছে এবং তাক্ওয়া অবলম্বন করিয়াছে, | فَاَمَّا مَنْ اَعْطٰى وَاتَّقٰى ⑥ |
| ৭ । এবং তস্‌দীক (সত্যায়ন) করিয়াছে উত্তম বিষয়ের, | وَصَدَّقَ بِالْحُسْنٰى ⑦ |
| ৮ । আমরা অবশ্যই তাহার জন্য সহজ পথ সহজ-লভ্য করিয়া দিব, | فَسَنُيَسِّرُهٗ لِلْيُسْرٰى ⑧ |
| ৯ । কিন্তু যে কৃপণতা করিয়াছে এবং বেপরওয়া হইয়াছে, | وَاَمَّا مَنْۢ بَخِلَ وَاسْتَغْنٰى ⑨ |
| ১০ । এবং যে উত্তম বিষয়কে মিথ্যা বলিয়া প্রত্যাখ্যান করিয়াছে, | وَكَذَّبَ بِالْحُسْنٰى ⑩ |
| ১১ । সেক্ষেত্রে অচিরেই আমরা তাহার জন্য ক্লেশের পথ সহজ-লভ্য করিয়া দিব । | فَسَنُيَسِّرُهٗ لِلْعُسْرٰى ⑪ |
| ১২ । এবং যখন সে ধ্বংস হইবে তখন তাহার ধন-সম্পদ তাহার উপকারে আসিবে না । | وَمَا يُغْنِيْ عَنْهُ مَالُهٗٓ اِذَا تَرَدّٰى ⑫ |
| ১৩ । নিশ্চয় হেদায়াত দানের দায়িত্ব আমাদের উপর রহিয়াছে । | اِنَّ عَلَيْنَا لَلْهُدٰى ⑬ |

১৪। এবং নিশ্চয় পরকাল ও ইহকাল আমাদেরই আয়ত্বাধীন।

وَإِنَّ لَنَا لَلْآخِرَةَ وَالْأُولَىٰ ﴿١٣﴾

১৫। অতএব আমি তোমাদিগকে এক জ্বলন্ত অগ্নি সম্বন্ধে সতর্ক করিয়া দিলাম।

فَأَنذَرْتُكُمْ نَارًا تَلَظَّىٰ ﴿١٤﴾

১৬। চরম হতভাগ্য ব্যক্তি ব্যতীত কেহই উহাতে প্রবেশ করিবে না,

لَا يَصْلَاهَا إِلَّا الْأَشْقَى ﴿١٥﴾

১৭। যে (সত্যকে) মিথ্যা বলিয়া প্রত্যাখ্যান করিয়াছে এবং পৃষ্ঠ প্রদর্শন করিয়াছে।

الَّذِي كَذَّبَ وَتَوَلَّىٰ ﴿١٦﴾

১৮। কিন্তু মুত্তাকীকে উহা হইতে অবশ্যই দূরে রাখা হইবে,

وَسَيُجَنَّبُهَا الْأَتْقَى ﴿١٧﴾

১৯। যে নিজ সম্পদকে ব্যয় করে যেন সে আত্মশুদ্ধি লাভ করিতে পারে,

الَّذِي يُؤْتِي مَالَهُ يَتَزَكَّىٰ ﴿١٨﴾

২০। এবং তাহার দায়ীত্বে কাহারও এমন কোন অনুগ্রহ নাই যাহার বিনিময় তাহাকে দিতে হয়,

وَمَا لِأَحَدٍ عِندَهُ مِن نِّعْمَةٍ تُجْزَىٰ ﴿١٩﴾

২১। তবে একমাত্র তাহার সর্বোচ্চ প্রতিপালকের সন্তুষ্টি লাভই তাহার উদ্দেশ্য হয়।

إِلَّا ابْتِغَاءَ وَجْهِ رَبِّهِ الْأَعْلَىٰ ﴿٢٠﴾

১ ২] ১৭ ২২। এবং তিনি অবশ্যই (তাহার প্রতি) সন্তুষ্ট হইবেন।

وَلَسَوْفَ يَرْضَىٰ ﴿٢١﴾

سُوْرَةُ الضُّحٰى مَكِّيَّةٌ

## ৯৩ সূরা আয্ যোহা

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্‌সহ ইহাতে ১২ আয়াত এবং ১ রুকূ আছে ।*

| | |
|---|---|
| ১। আল্লাহ্‌র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময় । | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ۝١ |
| ২। কসম পূর্বাহ্নকালীন সূর্য-কিরণের । | وَالضُّحٰى ۝٢ |
| ৩। কসম রাত্রির, যখন ইহার অন্ধকার (চারিদিকে) ছাইয়া যায়, | وَالَّيْلِ اِذَا سَجٰى ۝٣ |
| ৪। তোমার প্রতিপালক তোমাকে পরিত্যাগ করেন নাই এবং (তোমার প্রতি) অসন্তুষ্টও হন নাই । | مَا وَدَّعَكَ رَبُّكَ وَمَا قَلٰى ۝٤ |
| ৫। এবং নিশ্চয় তোমার পূর্ববর্তী অবস্থা হইতে পরবর্তী অবস্থা তোমার জন্য উৎকৃষ্টতর হইবে । | وَلَلْاٰخِرَةُ خَيْرٌ لَّكَ مِنَ الْاُوْلٰى ۝٥ |
| ৬। এবং তোমার প্রতিপালক শীঘ্রই তোমাকে (সবকিছু) দান করিবেন যাহাতে তুমি সন্তুষ্ট হইয়া যাইবে । | وَلَسَوْفَ يُعْطِيْكَ رَبُّكَ فَتَرْضٰى ۝٦ |
| ৭। তিনি কি তোমাকে এতীম পান নাই এবং (নিজ রহমতের ছায়াতলে) আশ্রয় দেন নাই ? | اَلَمْ يَجِدْكَ يَتِيْمًا فَاٰوٰى ۝٧ |
| ৮। এবং তিনি তোমাকে (তোমার জাতির প্রেমে ) আত্মহারা পাইয়াছিলেন এবং তিনি তোমাকে (তাহাদের সংশোধনের জন্য) হেদায়াত দান করিয়াছিলেন । | وَوَجَدَكَ ضَآلًّا فَهَدٰى ۝٨ |
| ৯। এবং তিনি তোমাকে অভাব-গ্রস্ত পাইয়াছিলেন এবং তিনি তোমাকে সম্পদশালী করিয়াছেন । | وَوَجَدَكَ عَآئِلًا فَاَغْنٰى ۝٩ |
| ১০। অতএব যে কোন এতীম হউক, তুমি তাহার সহিত কঠোরতা করিও না, | فَاَمَّا الْيَتِيْمَ فَلَا تَقْهَرْ ۝١٠ |
| ১১। এবং যে কোন প্রার্থীই হউক, তুমি তাহাকে তিরস্কার করিও না, | وَاَمَّا السَّآئِلَ فَلَا تَنْهَرْ ۝١١ |
| ১২। এবং (তোমার উপর) তোমার প্রতিপালকের যে সকল নেয়ামত আছে তুমি তাহা প্রকাশ করিতে থাক । | وَاَمَّا بِنِعْمَةِ رَبِّكَ فَحَدِّثْ ۝١٢ ع |

১ [১২] ১৮

سُوْرَةُ الْاِنْشِرَاحِ مَكِّيَّةٌ (٩٤)

## ৯৪-সূরা আল্ ইন্‌শেরাহ

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্‌সহ ইহাতে ৯ আয়াত এবং ১ রুকূ আছে ।*

১ । আল্লাহর নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময় ।

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ﴿١﴾

২ । আমরা কি তোমার জন্য তোমার বক্ষঃকে উন্মুক্ত করিয়া দিই নাই,

اَلَمْ نَشْرَحْ لَكَ صَدْرَكَ ﴿٢﴾

৩ । এবং তোমার বোঝা তোমার নিকট হইতে অপসারিত করিয়া দিই নাই,

وَوَضَعْنَا عَنْكَ وِزْرَكَ ﴿٣﴾

৪ । যাহা তোমার পৃষ্ঠ-দেশকে ভাঙ্গিয়া ফেলিতে-ছিল ?

الَّذِيْٓ اَنْقَضَ ظَهْرَكَ ﴿٤﴾

৫ । এবং আমরা তোমার স্মরণকে উন্নীত ও সম্মানিত করিয়াছি ।

وَرَفَعْنَا لَكَ ذِكْرَكَ ﴿٥﴾

৬ । নিশ্চয় কষ্ট-কাঠিন্যের সাথে সহজসাধ্যতা রহিয়াছে,

فَاِنَّ مَعَ الْعُسْرِ يُسْرًا ﴿٦﴾

৭ । (হ্যাঁ) নিশ্চয় কষ্ট-কাঠিন্যের সাথে সহজসাধ্যতা রহিয়াছে ।

اِنَّ مَعَ الْعُسْرِ يُسْرًا ﴿٧﴾

৮ । অতএব যখন তুমি অবসর পাও, তখনই কঠোর সাধনায় ব্রতী হও ।

فَاِذَا فَرَغْتَ فَانْصَبْ ﴿٨﴾

১ [১] ১১ ৯ । এবং তোমার প্রতিপালকের প্রতি (পূর্ণ একাগ্রতার সহিত) মনোনিবেশ কর ।

وَاِلٰى رَبِّكَ فَارْغَبْ ﴿٩﴾ ع

آياتها ٨ (٩٥) سُوْرَةُ التِّيْنِ مَكِّيَّةٌ ركوعها ١

## ৯৫-সূরা আত্ তীন

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্সহ ইহাতে ৯ আয়াত এবং ১ রুকূ আছে।*

| | |
|---|---|
| ১। আল্লাহ্র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময়। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ① |
| ২। কসম ডুমুর এবং জলপাইয়ের, | وَالتِّيْنِ وَالزَّيْتُوْنِ ② |
| ৩। এবং সিনাই পর্বতের, | وَطُوْرِ سِيْنِيْنَ ③ |
| ৪। এবং এই নিরাপদ শহরের, | وَهٰذَا الْبَلَدِ الْاَمِيْنِ ④ |
| ৫। নিশ্চয় আমরা ইনসানকে সর্বোৎকৃষ্ট উপাদানে সৃষ্টি করিয়াছি। | لَقَدْ خَلَقْنَا الْاِنْسَانَ فِيْۤ اَحْسَنِ تَقْوِيْمٍ ⑤ |
| ৬। অতঃপর (অসৎকর্ম করিলে) আমরা তাহাকে হীন হইতে হীনতম স্তরে ফিরাইয়া দিই, | ثُمَّ رَدَدْنٰهُ اَسْفَلَ سٰفِلِيْنَ ⑥ |
| ৭। সেই সকল লোক ব্যতীত যাহারা ঈমান আনে এবং সৎকর্ম করে, অতএব তাহাদের জন্য রহিয়াছে অফুরন্ত প্রতিদান। | اِلَّا الَّذِيْنَ اٰمَنُوْا وَعَمِلُوا الصّٰلِحٰتِ فَلَهُمْ اَجْرٌ غَيْرُ مَمْنُوْنٍ ⑦ |
| ৮। অতএব ইহার পর বিচার সম্বন্ধে তোমাকে কিসে মিথ্যাবাদী বলিয়া প্রত্যাখান করে? | فَمَا يُكَذِّبُكَ بَعْدُ بِالدِّيْنِ ⑧ |
| ১ [৯] ২০ ৯। আল্লাহ্ কি সকল বিচারকের মধ্যে শ্রেষ্ঠতম বিচারক নহেন? | اَلَيْسَ اللّٰهُ بِاَحْكَمِ الْحٰكِمِيْنَ ⑨ ع |

## سُوْرَةُ الْعَلَقِ مَكِّيَّةٌ (٩٦)

## ৯৬-সূরা আল্‌ 'আলাক্‌

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্‌সহ ইহাতে ২০ আয়াত এবং ১ রুকূ আছে।*

১। আল্লাহ্‌র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময়।

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ①

২। তুমি পাঠ কর তোমার প্রতিপালকের নামে যিনি সৃষ্টি করিয়াছেন,

اِقْرَاْ بِاسْمِ رَبِّكَ الَّذِيْ خَلَقَ ②

৩। যিনি সৃষ্টি করিয়াছেন ইনসানকে এক আঁঠাল জমাট রক্ত- পিণ্ড হইতে।

خَلَقَ الْاِنْسَانَ مِنْ عَلَقٍ ③

৪। তুমি পাঠ কর; কেননা তোমার প্রতিপালক পরম সম্মানিত,

اِقْرَاْ وَرَبُّكَ الْاَكْرَمُ ④

৫। যিনি কলম দ্বারা জ্ঞান শিক্ষা দিয়াছেন,

الَّذِيْ عَلَّمَ بِالْقَلَمِ ⑤

৬। যিনি শিক্ষা দিয়াছেন ইনসানকে উহা যাহা সে জানিত না।

عَلَّمَ الْاِنْسَانَ مَا لَمْ يَعْلَمْ ⑥

৭। কখনও নহে, ইনসান অবশ্যই সীমালংঘন করিতেছে,

كَلَّآ اِنَّ الْاِنْسَانَ لَيَطْغٰىٓ ⑦

৮। কারণ সে নিজেকে অভাব-মুক্ত মনে করে।

اَنْ رَّاٰهُ اسْتَغْنٰى ⑧

৯। নিশ্চয় তোমার প্রতিপালকের সমীপেই প্রত্যাবর্তন,

اِنَّ اِلٰى رَبِّكَ الرُّجْعٰى ⑨

১০। তুমি কি তাহাকে দেখিয়াছ যে নিষেধ করে,

اَرَءَيْتَ الَّذِيْ يَنْهٰى ⑩

১১। (আমাদের) এক বান্দাকে যখন সে নামায পড়ে?

عَبْدًا اِذَا صَلّٰى ⑪

১২। তুমি বল দেখি, যদি (আমাদের বান্দা) হেদায়াতের উপর অধিষ্ঠিত থাকে,

اَرَءَيْتَ اِنْ كَانَ عَلَى الْهُدٰىٓ ⑫

১৩। অথবা সে তাক্‌ওয়ার আদেশ দেয়।

اَوْ اَمَرَ بِالتَّقْوٰى ⑬

১৪। তুমি বল দেখি, যদি সে (বারণকারী) মিথ্যা বলিয়া (সত্যকে) প্রত্যাখ্যান করে এবং পৃষ্ঠ প্রদর্শন করে?

اَرَءَيْتَ اِنْ كَذَّبَ وَتَوَلّٰى ⑭

أَلَمْ يَعْلَمْ بِأَنَّ اللَّهَ يَرَىٰ ۝

১৫। সে কি জানে না যে, নিশ্চয় আল্লাহ্ (সব কিছু) প্রত্যক্ষ করিতেছেন ?

كَلَّا لَئِن لَّمْ يَنتَهِ لَنَسْفَعًا بِالنَّاصِيَةِ ۝

১৬। কখনও নহে, যদি সে বিরত না হয়, তাহা হইলে আমরা অবশ্যই তাহার ললাটের কেশগুচ্ছ ধরিয়া হেঁচড়াইব—

نَاصِيَةٍ كَاذِبَةٍ خَاطِئَةٍ ۝

১৭। মিথ্যাবাদী, পাপাচারী-ললাটের কেশগুচ্ছ।

فَلْيَدْعُ نَادِيَهُ ۝

১৮। সুতরাং সে তাহার পরিষদকে আহ্বান করুক।

سَنَدْعُ الزَّبَانِيَةَ ۝

১৯। আমরাও (আমাদের) শাস্তির ফিরিশ্তাদিগকে আহ্বান করিব।

ع كَلَّا لَا تُطِعْهُ وَاسْجُدْ وَاقْتَرِب ۩ ۝ السجدة

সেজদা-১৪

২০। কখনও নহে, তুমি এইরূপ ব্যক্তির আনুগত্য করিও না, বরং তুমি সেজদা কর এবং (আল্লাহ্‌র) নৈকট্য অর্জন করিতে থাক।

১ [২০] ২১

(রুকুআতুহা ১) سُوْرَةُ الْقَدْرِ مَكِّيَّةٌ (৯৭) (আয়াতুহা)

## ৯৭-সূরা আল্ কাদ্‌র

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্‌সহ ইহাতে ৬ আয়াত এবং ১ রুকূ আছে ।*

১ । আল্লাহ্‌র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময় ।

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ①

২ । নিশ্চয় আমরা ইহাকে 'লায়লাতুল কাদ্‌রে' (ফয়সালার রাত্রিতে) নাযেল করিয়াছি ।

اِنَّآ اَنْزَلْنٰهُ فِيْ لَيْلَةِ الْقَدْرِ ②

৩ । এবং তোমাকে কিসে অবহিত করিবে যে 'লায়লাতুল কাদ্‌র' কি ?

وَمَآ اَدْرٰىكَ مَا لَيْلَةُ الْقَدْرِ ③

৪ । 'লায়লাতুল কাদ্‌র' হাজার মাস অপেক্ষা উৎকৃষ্টতর ।

لَيْلَةُ الْقَدْرِ ۙ خَيْرٌ مِّنْ اَلْفِ شَهْرٍ ④

৫ । ইহাতে ফিরিশ্‌তাগণ এবং কামেল রূহ তাহাদের প্রতিপালকের হুকুম অনুযায়ী যাবতীয় বিষয়সহ নাযেল হয় ।

تَنَزَّلُ الْمَلٰٓئِكَةُ وَالرُّوْحُ فِيْهَا بِاِذْنِ رَبِّهِمْ ۚ مِنْ كُلِّ اَمْرٍ ⑤

৬ । (তখন) পূর্ণ শান্তি বিরাজমান হয়, ইহা বিরাজমান
১ [৬] ২২ থাকে যে পর্যন্ত না ফজরের (উষার) উদয় হয় ।

سَلٰمٌ ۛ هِيَ حَتّٰى مَطْلَعِ الْفَجْرِ ⑥ ع

سُوْرَةُ الْبَيِّنَةِ مَدَنِيَّةٌ (٩٨)

## ৯৮-সূরা আল্ বাইয়্যেনাহ্

*ইহা মাদানী সূরা, বিসমিল্লাহ্‌সহ ইহাতে ৯ আয়াত এবং ১ রুকূ আছে ।*

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ①

১। আল্লাহ্‌র নামে, তিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময় ।

لَمْ يَكُنِ الَّذِيْنَ كَفَرُوْا مِنْ اَهْلِ الْكِتٰبِ وَالْمُشْرِكِيْنَ مُنْفَكِّيْنَ حَتّٰى تَاْتِيَهُمُ الْبَيِّنَةُ ②

২। আহ্‌লে কিতাব ও মোশরেকদের মধ্য হইতে যাহারা অস্বীকার করিয়াছে, তাহারা (অস্বীকার হইতে) বিরত হওয়ার পাত্র ছিল না যতক্ষণ পর্যন্ত না তাহাদের নিকট প্রকাশ্য প্রমাণ আসিত—

رَسُوْلٌ مِّنَ اللّٰهِ يَتْلُوْا صُحُفًا مُّطَهَّرَةً ③

৩। আল্লাহ্‌র তরফ হইতে একজন রসূল যে (তাহাদের নিকট) পবিত্র কিতাবসমূহ আবৃত্তি করে,

فِيْهَا كُتُبٌ قَيِّمَةٌ ④

৪। যাহার মধ্যে স্থায়ী আদেশাবলী সন্নিবেশিত আছে ।

وَمَا تَفَرَّقَ الَّذِيْنَ اُوْتُوا الْكِتٰبَ اِلَّا مِنْۢ بَعْدِ مَا جَآءَتْهُمُ الْبَيِّنَةُ ⑤

৫। এবং যাহাদিগকে কিতাব দেওয়া হইয়াছে, তাহারা তাহাদের নিকট সুস্পষ্ট প্রমাণ সমাগত হওয়ার পরেই বিভিন্ন ফিরকায় বিভক্ত হইয়াছে ।

وَمَآ اُمِرُوْٓا اِلَّا لِيَعْبُدُوا اللّٰهَ مُخْلِصِيْنَ لَهُ الدِّيْنَ ۙ۬ حُنَفَآءَ وَيُقِيْمُوا الصَّلٰوةَ وَيُؤْتُوا الزَّكٰوةَ وَذٰلِكَ دِيْنُ الْقَيِّمَةِ ⑥

৬। এবং তাহাদিগকে ইহা ব্যতিরেকে আদেশ দেওয়া হয় নাই যে, তাহারা কেবল আল্লাহ্‌রই ইবাদত করিবে, ধর্মকে তাঁহারই জন্য বিশুদ্ধ করিয়া একনিষ্ঠভাবে, এবং নামায কায়েম করিবে এবং যাকাত দিবে এবং ইহাই (সত্যের উপর) প্রতিষ্ঠিত চির-স্থায়ী ধর্ম,

اِنَّ الَّذِيْنَ كَفَرُوْا مِنْ اَهْلِ الْكِتٰبِ وَالْمُشْرِكِيْنَ فِيْ نَارِ جَهَنَّمَ خٰلِدِيْنَ فِيْهَا ۭ اُولٰۗىِٕكَ هُمْ شَرُّ الْبَرِيَّةِ ⑦

৭। নিশ্চয় আহ্‌লে কিতাব এবং মোশরেকদের মধ্য হইতে যাহারা অস্বীকার করিয়াছে, তাহারা জাহান্নামের আগুনে থাকিবে— তাহারা উহাতে দীর্ঘকাল বাস করিবে । ইহারাই সৃষ্টির মধ্যে নিকৃষ্টতম ।

إِنَّ الَّذِينَ آمَنُوا وَعَمِلُوا الصَّالِحَاتِ أُولَٰئِكَ هُمْ
خَيْرُ الْبَرِيَّةِ ⑧

৮। নিশ্চয় যাহারা ঈমান আনিয়াছে এবং সৎকর্ম করিয়াছে— ইহারাই সৃষ্টির মধ্যে উৎকৃষ্টতম।

جَزَاؤُهُمْ عِندَ رَبِّهِمْ جَنَّاتُ عَدْنٍ تَجْرِي مِن
تَحْتِهَا الْأَنْهَارُ خَالِدِينَ فِيهَا أَبَدًا ۖ رَّضِيَ اللَّهُ
ع عَنْهُمْ وَرَضُوا عَنْهُ ۚ ذَٰلِكَ لِمَنْ خَشِيَ رَبَّهُ ⑨

৯। তাহাদের পুরস্কার তাহাদের প্রতিপালকের সন্নিধানে— চিরস্থায়ী বাগানসমূহ, যাহার তলদেশ দিয়া নহরসমূহ প্রবাহিত হইবে, সেখানে তাহারা চিরকাল বাস করিবে। আল্লাহ্ তাহাদের প্রতি সন্তুষ্ট হইয়াছেন এবং তাহারাও তাঁহার প্রতি সন্তুষ্ট হইয়াছে। ইহা সেই ব্যক্তির জন্য যে তাহার প্রতিপালককে ভয়
১ ৯ ১৩ করে।

سُوۡرَةُ الزِّلۡزَالِ مَكِّيَّةٌ

## ৯৯-সূরা আয্ যিল্যাল

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্সহ ইহাতে ৯ আয়াত এবং ১ রুকূ আছে।*

| | |
|---|---|
| ১। আল্লাহ্র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময়। | بِسۡمِ اللّٰهِ الرَّحۡمٰنِ الرَّحِيۡمِ ۝١ |
| ২। যখন পৃথিবী ইহার (প্রচণ্ড) কম্পনে প্রকম্পিত হইবে, | اِذَا زُلۡزِلَتِ الۡاَرۡضُ زِلۡزَالَهَا ۝٢ |
| ৩। এবং পৃথিবী ইহার বোঝা বাহির করিয়া দিবে, | وَاَخۡرَجَتِ الۡاَرۡضُ اَثۡقَالَهَا ۝٣ |
| ৪। এবং ইনসান বলিবে, 'ইহার হইল কি ?' | وَقَالَ الۡاِنۡسَانُ مَا لَهَا ۝٤ |
| ৫। সেদিন ইহা তাহার যাবতীয় সংবাদ বলিয়া দিবে, | يَوۡمَئِذٍ تُحَدِّثُ اَخۡبَارَهَا ۝٥ |
| ৬। কেননা, তোমার প্রতিপালক ইহার প্রতি ওহী করিবেন, | بِاَنَّ رَبَّكَ اَوۡحٰى لَهَا ۝٦ |
| ৭। সেদিন মানুষ দলে দলে বাহির হইয়া আসিবে যেন তাহাদিগকে তাহাদের কর্মসমূহ দেখানো যায়। | يَوۡمَئِذٍ يَّصۡدُرُ النَّاسُ اَشۡتَاتًا ۙ لِّيُرَوۡا اَعۡمَالَهُمۡ ۝٧ |
| ৮। তখন কোন ব্যক্তি এক অণু পরিমাণও পুণ্যকর্ম করিয়া থাকিলে সে উহা দেখিবে, | فَمَنۡ يَّعۡمَلۡ مِثۡقَالَ ذَرَّةٍ خَيۡرًا يَّرَهٗ ۝٨ |
| ৯। এবং কোন ব্যক্তি এক অণু পরিমাণও মন্দ কর্ম করিয়া থাকিলে সে উহা দেখিবে। | وَمَنۡ يَّعۡمَلۡ مِثۡقَالَ ذَرَّةٍ شَرًّا يَّرَهٗ ۝٩ ع |

১ [১] ২৪

سُوْرَةُ الْعَادِيَاتِ مَكِّيَّةٌ

## ১০০-সূরা আল্ আদিয়াত

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্সহ ইহাতে ১২ আয়াত এবং ১ রুকূ আছে ।*

| | |
|---|---|
| ১। আল্লাহ্র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময় । | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ① |
| ২। কসম উর্ধ্বশ্বাসে ধাবমান অশ্বারোহী দলসমূহের, | وَالْعٰدِيٰتِ ضَبْحًا ② |
| ৩। অতঃপর যাহারা ক্ষুরের আঘাতে অগ্নি স্ফুলিংগ বাহির করে, | فَالْمُوْرِيٰتِ قَدْحًا ③ |
| ৪। এবং যাহারা প্রভাত কালে আক্রমণ করে, | فَالْمُغِيْرٰتِ صُبْحًا ④ |
| ৫। অতঃপর উহার দ্বারা যাহারা ধূলি-মেঘ উড়ায়, | فَاَثَرْنَ بِهٖ نَقْعًا ⑤ |
| ৬। এবং এতদ্সঙ্গে তাহারা সৈন্যব্যূহে ঢুকিয়া পড়ে । | فَوَسَطْنَ بِهٖ جَمْعًا ⑥ |
| ৭। নিশ্চয় ইনসান তাহার প্রতিপালকের প্রতি বড়ই অকৃতজ্ঞ । | اِنَّ الْاِنْسَانَ لِرَبِّهٖ لَكَنُوْدٌ ⑦ |
| ৮। এবং নিশ্চয়ই সে (নিজ আচরণ দ্বারা) ইহার উপর সাক্ষী । | وَاِنَّهٗ عَلٰى ذٰلِكَ لَشَهِيْدٌ ⑧ |
| ৯। এবং নিশ্চয়ই সে ধন-সম্পদের মহব্বতে অতি মাত্রায় আসক্ত । | وَاِنَّهٗ لِحُبِّ الْخَيْرِ لَشَدِيْدٌ ⑨ |
| ১০। তবে সে কি জানে না যে, কবরে যাহা আছে তাহা যখন উত্থিত করা হইবে, | اَفَلَا يَعْلَمُ اِذَا بُعْثِرَ مَا فِي الْقُبُوْرِ ⑩ |
| ১১। এবং বক্ষঃদেশে যাহা কিছু (লুক্কায়িত) আছে উহা বাহির করিয়া আনা হইবে ? | وَحُصِّلَ مَا فِي الصُّدُوْرِ ⑪ |
| ১২। নিশ্চয়ই সেদিন তাহাদের প্রতিপালক তাহাদের সম্বন্ধে সম্পূর্ণরূপে অবহিত হইবেন । | اِنَّ رَبَّهُمْ بِهِمْ يَوْمَئِذٍ لَّخَبِيْرٌ ⑫ |




## ১০১-সূরা আল্ কারে'আ

*ইহা মক্কী সূরা, বিসমিল্লাহ্সহ ইহাতে ১২ আয়াত এবং ১ রুকূ আছে ।*

১ । আল্লাহ্‌র নামে, যিনি অযাচিত-অসীম দাতা, পরম দয়াময় ।

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ①

২ । একটি গর্জনকারী মহাবিপদ !

اَلْقَارِعَةُ ②

৩ । সেই গর্জনকারী মহাবিপদ কি ?

مَا الْقَارِعَةُ ③

৪ । এবং কিসে তোমাকে অবহিত করিবে যে, সেই গর্জনকারী মহাবিপদ কি ?

وَمَآ اَدْرٰىكَ مَا الْقَارِعَةُ ④

৫ । যেদিন মানুষ বিক্ষিপ্ত পঙ্গপালের ন্যায় হইবে,

يَوْمَ يَكُوْنُ النَّاسُ كَالْفَرَاشِ الْمَبْثُوْثِ ⑤

৬ । এবং পর্ব্বতগুলি হইবে ধূনিত পশমের ন্যায়,

وَتَكُوْنُ الْجِبَالُ كَالْعِهْنِ الْمَنْفُوْشِ ⑥

৭ । অতএব তখন যাহার (পুণ্য কর্মের) পাল্লা ভারী হইবে,

فَاَمَّا مَنْ ثَقُلَتْ مَوَازِيْنُهٗ ⑦

৮ । সে আনন্দময় সন্তোষজনক জীবনে অবস্থান করিবে ।

فَهُوَ فِيْ عِيْشَةٍ رَّاضِيَةٍ ⑧

৯ । কিন্তু যাহার পাল্লা হালকা হইবে,

وَاَمَّا مَنْ خَفَّتْ مَوَازِيْنُهٗ ⑨

১০ । পরিণামে তাহার জননী হইবে 'হাভিয়া' ।

فَاُمُّهٗ هَاوِيَةٌ ⑩

১১ । এবং কিসে তোমাকে অবহিত করিবে যে ইহা কি ?

وَمَآ اَدْرٰىكَ مَا هِيَهْ ⑪

১ [১২] ২৬ ১২ । ইহা একটি লেলিহান অগ্নি ।

نَارٌ حَامِيَةٌ ⑫

